ব্যাখ্যা। ['কল্পিতা' সিদ্ধিং কথয়তি]। যাঃ সিদ্ধয়ঃ তু রসৌষধিক্রিয়াজালমন্ত্রাভ্যাসাদিসাধনাৎ (রসঃ (পারদাদিঃ) ঔষধিঃ (ভৈষজলতাদিঃ), ক্রিয়া (তপ আদিঃ) জালং (ইন্দ্রজালং), মন্ত্রঃ, অভ্যাসঃ (একতত্ত্বাদেঃ পুনঃ পুনঃ অনুশীলনং) চ আদিঃ যেষাং তেষাং সাধনাৎ যথাবিধ্যনুষ্ঠান-হেতোঃ) সিধ্যন্তি (কার্য্যকারিণ্যো ভবন্তি) তাঃ কল্পিতাঃ ইতি প্রকীর্ত্তিতাঃ। সাধনোদ্ভবাঃ (প্রযত্নপ্রাপ্তাঃ) তাঃ সিদ্ধয়ঃ অনিত্যাঃ (অল্পকালাৎ পরং নশ্যন্তি যাঃ), অল্পবীর্য্যাঃ (যেষাং শক্তিঃ অল্পাঃ) চ ভবন্তি।

অনুবাদ। রস (পারদমন্ত্রাদি), ঔষধি (ঔষধের গাছগাছ্ড়া), ক্রিয়া (তপস্যাদি), ইন্দ্র-জাল, মন্ত্র ও অভ্যাস (একতত্ত্বাদির পুনঃ পুনঃ অনুশীলন) প্রভৃতি সাধন করিয়া যে সকল সিদ্ধি লাভ হয়, তাহা কল্পিতা সিদ্ধি বলিয়া প্রকীর্ত্তিত। ইহা অনিত্য এবং অল্পবীর্য্য।

সাধনেন বিনাপ্যেবং জায়ন্তে স্বত এব হি ॥
১৫৪। স্বাত্মযোগৈকনিষ্ঠেষু স্বাতন্ত্র্যাদীশ্বরপ্রিয়াঃ।
প্রভূতাঃ সিদ্ধয়ো যাস্তাঃ কল্পনারহিতাঃ স্মৃতাঃ ॥
১৫৫। সিদ্ধা নিত্যা মহাবীর্য্যা ইচ্ছারূপাঃ স্বযোগজাঃ।
চিরকালাৎ প্রজায়ন্তে বাসনারহিতেষু চ ॥

ব্যাখ্যা। [ 'অকল্পিতা'সিদ্ধিং বর্ণয়তি ]। সাধনেন বিনা অপি স্বতঃ এব হি এবং ( পূর্ব্বোক্তসাধনঘটিতসিদ্ধয়ঃ ) ায়ন্তে। স্বাত্মযোগৈকনিষ্ঠেষু ( স্বস্ত জীবাত্মনঃ, আত্মনঃ ারমাত্মনঃ চ যোগে একনিষ্ঠা দৃঢ়প্রত্যয়ঃ যেষাং তেষু। যে সদা ারমাত্মনি সংলগ্নাঃ তেষু ইত্যর্থঃ ) স্বাতন্ত্র্যাৎ ( অপরাধীনতা-হেতোঃ ) ঈশ্বরপ্রিয়াঃ ( যাস্ব ঈশ্বরঃ জগৎপালকঃ প্রীণাতি। াঃ তস্ত সুলভাঃ ইত্যর্থঃ ) সিদ্ধাঃ ( ন সাধনলব্ধাঃ। তঃ স্বত আগতাঃ ) নিত্যাঃ ( ন ক্ষয়শীলাঃ ), মহাবীর্য্যাঃ অসীমশক্তিসমন্বিতাঃ ), ইচ্ছারূপাঃ ( ইচ্ছামাত্রেণ লভ্যাঃ ), াযোগজাঃ (স্বেন আত্মনা সহ যোগাৎ উৎপন্নাঃ, ন তু রসমন্ত্রাদি-যোগাৎ জাতাঃ, যাঃ প্রভূতাঃ ( বহবঃ ) সিদ্ধয়ঃ তাঃ কল্পনা-হিতাঃ ( অকল্পিতাঃ ) ইতি স্মৃতাঃ। [ যে সর্ব্বদা পরমাত্ম-নষ্ঠাঃ তেষাম্ এব অকল্পিতাসিদ্ধিঃ ইত্যাশয়ঃ ]। চ ( পুনঃ ) াঃ বাসনারহিতেষু (যেষাং সিদ্ধিকামনা নাস্তি তেষু) চিরকালাৎ বহুকাল নশ্বরং ) প্রজায়ন্তে ( উৎপদ্যন্তে )। [ বাসনারহিতেষু অপি সাধকেষু অকল্পিতাসিদ্ধিঃ আগচ্ছতি ইত্যাশয়ঃ ]

**অনুবাদ।** [ অকল্পিতা সিদ্ধি বর্ণনা করা হইতেছে ]। সাধন বিনা স্বতঃই ঐ সকল সিদ্ধি উৎপন্ন হইয়া থাকে। জীবাত্মা ও পরমাত্মার

সংযোগে দৃঢ়প্রত্যয় জন্মিলে, সাধকের মধ্যে যে সকল
সিদ্ধি প্রকাশ পাইয়া থাকে, তাহারা নিত্য, মহাশক্তি
সম্পন্ন, ইচ্ছারূপ (যথেচ্ছক্রমে লভ্য), স্বযোগজ
(নিজের দ্বারাই সংঘটিত হয়, অন্য কিছুর অপেক্ষা
করে না) এবং স্বাতন্ত্র্যহেতু ঈশ্বরের প্রিয় (অর্থাৎ
জগৎপালক স্বাধীন। তাঁহার ইচ্ছাসিদ্ধির জন্য
অন্য কিছুরই অপেক্ষা করে না, তাই অণিমাদি ঐশ্বর্য
তাঁহার করায়ত্ত) এইরূপ সিদ্ধিকেই অকল্পিতা সিদ্ধি
বলে। ইহা বাসনারহিত সাধকের মধ্যেও দীর্ঘকাল
সাধনের পর প্রকাশ পায়।

১৫৬। তাস্তু গোপ্যা মহাযোগাৎ পরমাত্মপদেঽব্যয়ে
বিনা কার্য্যং সদা গুপ্তং যোগসিদ্ধস্য লক্ষণম্॥

ব্যাখ্যা। তু (পরন্তু, যদ্যপি সিদ্ধয়ঃ আগচ্ছন্তি তথাপি)
মহাযোগাৎ (মন্ত্রাদিযোগচতুষ্টয়াখ্যযোগাৎ) জাতাঃ তাঃ
(সিদ্ধয়ঃ) অব্যয়ে (অবিনশ্বরে) পরমাত্মপদে (পরমাত্মন
স্থানে) গোপ্যাঃ (রক্ষণীয়া, ন তু ক্ষয়শীলে জগতি দাতব্যাঃ। ন
প্রকাশ্যাঃ মোক্ষহানিভয়াৎ ইতি ভাবঃ যোগজা শক্তিঃ পরমাত্ম

লাভে এব নিযোক্তব্যা ইত্যাশয়ঃ )। কার্য্যং বিনা ( যদা শিষ্যাদেঃ কার্য্যসিদ্ধিপ্রয়োজনং সমায়াতং তদৈব, ন তু অন্যত্র প্রতিষ্ঠাদিলাভার্থম্ ইত্যর্থঃ ) যোগসিদ্ধস্য লক্ষণং ( যোগসিদ্ধিলাভাদ্ অনন্তরং যাঃ বিভূতয়ঃ আগচ্ছন্তি তাঃ ইত্যর্থঃ ) সদা—মুমুক্ষুণা গুপ্তং ( ন প্রকাশিতং মোক্ষলাভার্থং, অন্যথা স্বরূপচিন্তনে ব্যাঘাতো ঘটতে ইত্যাশয়ঃ ) ।

**অনুবাদ**। কিন্তু মহাযোগ হইতে উদ্ভূত ঐ সকল সিদ্ধি অক্ষয় পরমাত্মার ভাণ্ডারে রক্ষা করিতে হয় ( নতুবা ক্ষয়শীল জগতে দর্শন করিলে মোক্ষলাভ হয় না ) ( অর্থাৎ শিষ্যাদির প্রয়োজনসিদ্ধি যখন একান্ত আবশ্যক হয়, তখন কিন্তু প্রতিষ্ঠাদিলাভের জন্য নহে ) যোগসিদ্ধির লক্ষণ মুমুক্ষু সর্ব্বদা গোপন করিয়া থাকেন। ( ইহার তাৎপর্য্য এই যে সিদ্ধিতে মত্ত হইলে, স্বরূপ-চিন্তার ব্যাঘাত ঘটে। অতএব এই শক্তি পরমাত্মলাভের জন্যই নিয়োগ করিতে হয় ) ।

১৫৭। যথাকাশং সমুদ্দিশ্য গচ্ছন্তিঃ পথিকৈঃ পথি ।
নানা তীর্থানি দৃশ্যন্তে নানামার্গাস্তু সিদ্ধয়ঃ ॥

১৫৮। স্বয়মেব প্রজায়ন্তে লাভালাভবিবর্জিতে।
যোগমার্গে তথৈবেদং সিদ্ধিজালং প্রবর্ত্ততে॥

ব্যাখ্যা। যথা আকাশং সমুদ্দিশ্য ( সম্যক্ লক্ষ্যীকৃত্য, ন তু অন্যকেনচিদ্ উদ্দেশ্যেন ইত্যর্থঃ ) গচ্ছদ্ভিঃ পথিকৈঃ ( আকাশ-গামিভিঃ ইত্যর্থঃ ) পথি ( আকাশমার্গে ইত্যর্থঃ ) নানা তীর্থানি ( অধঃ উর্দ্ধঞ্চ পবিত্রস্থানানি ) দৃশ্যন্তে। তেষাং তু ( চ ) নানামার্গাঃ নানারূপাঃ। আকাশস্য বিভিন্নপ্রদেশজাঃ (বিভিন্নরূপাঃ ইত্যর্থঃ ) সিদ্ধয়ঃ স্বয়ং ( স্থানমাহাত্ম্যাৎ স্বতঃ ন তু সাধনাৎ ) এব প্রজায়ন্তে। তথা এব লাভালাভবিবর্জ্জিতে ( ইষ্টানিষ্টফলাকাঙ্ক্ষারহিতে। মোক্ষমাত্রলক্ষ্যে ইত্যাশয়ঃ ) যোগমার্গে ( যোগসাধনে ) ইদং ( পূর্ব্বোক্তং ) সিদ্ধিজালং ( সিদ্ধিসমূহঃ ) স্বয়মেব প্রবর্ত্ততে। [ অত্র আকাশপদেন উর্দ্ধং শূন্যতা চ লক্ষিতম্। তেন নির্ব্বাসনযোগিপক্ষে মোক্ষতা, নিরালম্বতা, বাসনারাহিত্যং চ ধ্বনিতম্ ]।

অনুবাদ। আকাশকেই লক্ষ্য করিয়া উর্দ্ধগামী পথিকগণ যেমন পথে নানাতীর্থ দেখে, এবং আকাশে বিভিন্নমার্গের বিভিন্নরূপসিদ্ধি যেমন স্বয়ংই তাহাদের নিকট উপস্থিত হয় ( কিন্তু তাহারা তাহাতে সংসক্ত হইয়া উর্দ্ধগমন স্থগিতও

াখে না বা পরিত্যাগও করে না); সেইরূপ
াভালাভবর্জ্জিত যোগমার্গে এই সিদ্ধিসমূহ স্বতঃই
াগমন করে (কিন্তু মোক্ষকামী যোগী ইহাতে রত
ইয়া মোক্ষলাভে বিলম্বও ঘটায় না বা তাহা
্যাগও করে না)।

৫৯। পরীক্ষকৈঃ স্বর্ণকারৈর্হেম সংপ্রোচ্যতে যথা।
সিদ্ধিভির্লক্ষয়েৎ সিদ্ধং জীবন্মুক্তং তথৈব চ॥

ব্যাখ্যা। যথা পরীক্ষকৈঃ (গুণাগুণপরীক্ষায়াং পারশিভিঃ) স্বর্ণকারৈঃ হেম (স্বর্ণং) সংপ্রোচ্যতে (তস্য গুণাগুণং তে প্রকাশয়ন্তি ইত্যর্থঃ)। তথা এব সিদ্ধিভিঃ (সিদ্ধিসমূহদ্বারা) সিদ্ধং (যোগপারগং, ব্রহ্মজ্ঞম্ ইতি যাবৎ) জীবন্মুক্তং চ লক্ষয়েৎ (জানীয়াৎ) পরীক্ষকঃ ইতি শেষঃ।

**অনুবাদ**। যেরূপ পরীক্ষায় সমর্থ স্বর্ণকার স্বর্ণের গুণাগুণ নির্দ্দেশ করিয়া থাকে, সেইরূপ সিদ্ধিসমূহ দ্বারাই কে জীবন্মুক্ত, তাহা ঠিক্ করিতে হয়; (কিন্তু যে সে যেমন স্বর্ণ পরীক্ষা করিতে পারে না, সেইরূপ যে সে লোক সিদ্ধকে চিনিতে পারে না। সিদ্ধ হইলেই সিদ্ধকে চেনা যায়।)

১৬০। অলৌকিকগুণস্তস্য কদাচিদ্দৃশ্যতে ধ্রুবম্।
সিদ্ধিভিঃ পরিহীনং তু নরং বদ্ধং তু লক্ষয়েৎ ॥

ব্যাখ্যা। তস্য (সিদ্ধস্য) অলৌকিকগুণঃ কদাচিৎ (যদ্যপি ন সর্ব্বদা, তথাপি কস্মিংশ্চিদপি কালে) ধ্রুবং (নিশ্চিতং যথা স্যাৎ তথা) দৃশ্যতে সদা তৎ সহবাসিভিঃ, স্বকর্ম্মানুসারেণ অভ্যাগতৈঃ বা ইতি শেষঃ। তু (কিন্তু) সিদ্ধিভিঃ পরিহীনং (সম্পূর্ণং সিদ্ধিরহিতম্ ইত্যর্থঃ) নরং বদ্ধং (ন মুক্তং, ব্রহ্মজ্ঞানহীনং) তু (নিশ্চিতম্) ইতি লক্ষয়েৎ (জানীয়াৎ)॥

**অনুবাদ**। কোন সময় না কোন সময় সিদ্ধ ব্যক্তির অলৌকিকগুণ দেখা যাইবেই, (যে সর্ব্বদা তাহার কাছে থাকে—সে, অথবা সুকৃত কোন অভ্যাগত ব্যক্তিই তাহা দেখিতে পায়)। যে লোক সম্পূর্ণ সিদ্ধিশূন্য তাহাকে বদ্ধ বলিয়াই (অর্থাৎ আত্মদর্শী নহে এইরূপ) জানিবে।

১৬১। অজরামরপিণ্ডো যো জীবন্মুক্তঃ স এব হি।
পশুকুক্কুটকীটাদ্যা মৃতিং সংপ্রাপ্নুবন্তি বৈ ॥

১৬২। তেষাং কিং পিণ্ডপাতেন মুক্তির্ভবতি পদ্মজ।
ন বহিঃ প্রাণ আয়াতি পিণ্ডস্য পতনং কুতঃ ॥

ব্যাখ্যা। যঃ অজরামরপিণ্ডঃ (অজরঃ জরাহীনঃ, অমরঃ ত্যুরহিতঃ পিণ্ডঃ দেহঃ যস্য) ভবতি স এব হি জীবন্মুক্তঃ ইতি ত্থঃ ['মরণমেব মুক্তিঃ' ইতি মতং নিরাকরোতি] পশুকুক্কুট-ীটাদ্যাঃ মৃতিং (মরণং) সংপ্রাপ্নুবন্তি বৈ (নিশ্চিতম্) হে দ্মজ, তেষাং কিং পিণ্ডপাতেন (দেহনাশেন) মুক্তিঃ ভবতি? ন ভবতি ইত্যর্থঃ)। [জীবন্মুক্তস্য অমরণস্য কারণং শয়তি]। জীবন্মুক্তস্য প্রাণঃ বহিঃ ন আয়াতি (বাহ্যব্যাপার-নরোধাৎ আত্মসংস্থয়া চ প্রাণবায়ুঃ অন্তঃ এব তিষ্ঠতি) তস্মাৎ তঃ (কেন প্রকারেণ) তস্য পিণ্ডস্য পতনং (দেহনাশঃ) ভবেৎ? (ন তস্য মৃত্যুর্ভবেৎ ইত্যর্থঃ)।

**অনুবাদ**। যাহার দেহ অজর ও অমর সেই জীবন্মুক্ত, (ইহাতে বুঝিতে হইবে যে, জীবন্মুক্ত ব্যক্তির বল, উৎসাহ, বুদ্ধিপ্রভৃতির লাঘব হয় না এবং মৃত্যু তাহার ইচ্ছাধীন) পশু, কুক্কুট, কীট-প্রভৃতি জীবের মরণ নিশ্চিত; সুতরাং হে পদ্মজ, দেহনাশ হইলেই কি তাহাদের মুক্তি হয়? [অতএব যাহারা বলে মরণই মুক্তি, তাহারা ভ্রান্ত। দেহ থাকিতেই মুক্ত হওয়া যায়]।

১৬৩। পিণ্ডপাতেন যা মুক্তিঃ সা মুক্তির্ন তু হন্যতে
দেহে ব্রহ্মত্বমায়াতে জলানাং সৈন্ধবং যথা॥
১৬৪। অনন্যতাং যদা যাতি তদা মুক্তঃ স উচ্যতে।
বিমতানি শরীরাণি ইন্দ্রিয়াণি তথৈব চ॥
১৬৫। ব্রহ্ম দেহত্বমাপন্নং বারি বুদ্‌বুদতামিব।

ব্যাখ্যা। [বিদেহমুক্তিঃ প্রশস্যতে]। তু (যদ্যপি জীবন্মুক্তস্য দেহনাশো নাস্তি, তথাপি কর্ম্মভোগান্তে) পিণ্ডপাতেন যা মুক্তিঃ ভবতি, সা মুক্তিঃ ন হন্যতে (নাশ্যতে; চিরস্থায়িনী ভবতি ইত্যর্থঃ) [পুনঃ জীবন্মুক্তিরহস্যং প্রকটয়তি]। যথা জলানাং সম্বন্ধে সৈন্ধবং ভবতি (জলে সৈন্ধবে নিক্ষিপ্তে সতি; যথা সৈন্ধবং জলেন সহ বিলীনতাম্ এত্য তৎ লবণরসং প্রাপয়তি, জলস্তু পূর্ব্ববৎ দৃশ্যতে), তদ্বৎ দেহে ব্রহ্মত্বম্ আয়াতে (প্রাপ্তে) সতি যদা সাধকঃ ব্রহ্মণা সহ অনন্যতাং (একীভাবং, ব্রহ্মণি বিলীনতাম্ ইত্যর্থঃ) যাতি (প্রাপ্নোতি), তদা সঃ মুক্তঃ ইতি উচ্যতে। শরীরাণি তথৈব চ ইন্দ্রিয়াণি বিমতানি (ব্রহ্মণঃ বিরুদ্ধানি) ভবন্তি। [এষ বিরোধঃ ন তাত্ত্বিকঃ। তৎ প্রতিপাদয়তি ব্রহ্মেতি] বারি (জলং) বুদ্‌বুদতাম্ ইব (যথা বুদ্‌বুদঃ জলাদ্ এব উৎপন্নঃ জলঞ্চ তস্য উপাদানং তদ্বৎ) ব্রহ্ম দেহত্বম্ আপন্নম্ (প্রাপ্তম্)। (তস্মাৎ দেহঃ ব্রহ্মণঃ ন ভিন্নঃ। তয়োঃ বৈষম্যং প্রাতিভূমিকং, ন তু তাত্ত্বিকম্, ইত্যাশয়ঃ)।

**অনুবাদ।** [বিদেহমুক্তির শ্রেষ্ঠতা বলা হইতেছে] জীবন্মুক্ত ব্যক্তির দেহপতনের পর যে মুক্তি, তাহার নাশ নাই। (ইহাতে এই বুঝায় যে জীবন্মুক্তিদশায় প্রাক্তনভোগহেতু সময় সময়—সুখ-দুঃখ-মোহ প্রভৃতি উপস্থিত হয়, কিন্তু প্রাক্তন শেষ হইলে, দেহপতন হয়, তখন উহারা আর আসে না)। [এখন জীবন্মুক্তরহস্য প্রকটিত হইতেছে]। সৈন্ধব জলের সঙ্গে মিশিয়া গেলে যেমন জল জলরূপেই দেখায়, অথচ উহাতে লবণাস্বাদ অনুভূত হয়, সেইরূপ দেহে ব্রহ্মসংযোগ ঘটিলে, দেহ দেহরূপেই দৃষ্টিগোচর হয়, অথচ ব্রহ্মানন্দ লাভ হওয়ায় সুখ-দুঃখ-মোহপ্রভৃতি ইহাকে ব্যতিব্যস্ত করিতে পারে না। সেইরূপ যখন যাহার দেহ ব্রহ্মের সঙ্গে একীভাবপ্রাপ্ত হয়, তখনই সে মুক্ত বলিয়া কথিত। শরীর এবং ইন্দ্রিয় ব্রহ্ম হইতে ভিন্ন (কিন্তু এই ভিন্নতা প্রকৃত নহে, বিশেষ দৃষ্টির অভাবেই পৃথক্ বলিয়া বোধ হয়)। কারণ, বুদ্বুদ যেমন জল হইতেই উৎপন্ন এবং উহা হইতে

ভিন্ন নহে, সেইরূপ দেহও ব্রহ্ম হইতে উৎপন্ন কাজেই ইহারা বস্তুতঃ এক।

দশদ্বারপুরং দেহং দশনাড়ীমহাপথম্॥
১৬৬। দশভির্বায়ুভির্ব্যাপ্তং দশেন্দ্রিয়পরিচ্ছদম্।
ষডাধারাপবরকং ষড়ন্বয়মহাবনম্॥
১৬৭। চতুঃপীঠসমাকীর্ণং চতুরাম্নায়দীপকম্।
বিন্দুনাদমহালিঙ্গঃ শিবশক্তিনিকেতনম্॥

ব্যাখ্যা। [দেহস্বরূপং ব্যনক্তি], দেহং দশদ্বারপুরং (চক্ষুঃকোটরদ্বয়ং, কর্ণচ্ছিদ্রদ্বয়ং, নাসাপুটদ্বয়ং, মুখবিবরং, লিঙ্গচ্ছিদ্রং, গুহ্যমুখং, ব্রহ্মরন্ধ্রং চেতি দশভি দ্বারৈর্যুক্তং পুরং গৃহং, প্রাকারবেষ্টিতঃ রাজপ্রাসাদঃ ইতি যাবৎ। তত্র রাজা শিবঃ, মহিষী শক্তিঃ ইতি পশ্চাদুক্তেঃ। তত্র, চক্ষুর্দ্বারে চিত্রশালা তিষ্ঠতি, তেন বিচিত্ররম্যদৃশ্যানি আনীয় দর্শন-সুখমনুভবতি। কর্ণদ্বারে সঙ্গীতশালা বর্ত্ততে। তেন গায়কম্ আনীয় শ্রুতিসুখেন আত্মানং বিনোদয়তি। নাসাদ্বারয়োঃ একেন দূষিতবাতঃ নিষ্কাশ্যতে, অপরেণ স্বচ্ছবায়ুঃ প্রবেশ্যতে। মুখদ্বারে পাকশালা রাজতে। তেন বিবিধমধুরাহারান্ আনীয় রসনাং তর্পয়তি। লিঙ্গদ্বারে বনিতয়া সহ আনন্দোপভোগং করোতি। গুহ্যদ্বারেণ মলং

র্গময়তি। ব্রহ্মদ্বারে সভাজনকোষ্ঠং পরিশোভতে। তত্র
মোজা সহ সাক্ষাৎকারং করোতি। ইতি প্রাসাদরূপকেন
বহঃ বর্ণ্যতে) দশনাড়ীমহাপথং (দশনাড়ীরূপাঃ মহান্তঃ
বশালাঃ পন্থানঃ যত্র তৎ। অত্র নাড্যঃ পথরূপেণ কল্পিতাঃ।
যাসু একৈকঃ পূর্ব্বোক্তানাং দ্বারাণাম্ একৈকম্ উপতিষ্ঠতে।
তত্র ইড়া বামনাসারন্ধ্রং, পিঙ্গলা দক্ষিণনাসাপুটং, সুষুম্না
ব্রহ্মরন্ধ্রং, গান্ধারী বামচক্ষুঃ, হস্তিজিহ্বা দক্ষিণচক্ষুঃ, যশস্বিনী
বামকর্ণং, পূষা দক্ষিণকর্ণং, কুহূঃ লিঙ্গদেশং, শঙ্খিনী মূলস্থানং
গচ্ছতি), দশভিঃ বায়ুভিঃ (প্রাণাপানসমানোদানব্যাননাগ-
কূর্ম্ম-কৃকর-ধনঞ্জয়-দেবদত্তাঃ ইতি দশ বায়বঃ দেহে তিষ্ঠন্তি তৈঃ।
এতেন উর্দ্ধাধস্তির্য্যক্‌স্থদ্বারৈঃ দশদিগাগতাঃ বায়বোঽপি
প্রাসাদপক্ষে বুধ্যন্তে) ব্যাপ্তং (পরিপূর্ণং; যথেচ্ছবায়ুচলন-
সামর্থ্যাৎ দেহগেহং স্বাস্থ্যপ্রদং ভবতি ইত্যাশয়ঃ) দশেন্দ্রিয়-
পরিচ্ছদং (চক্ষুঃকর্ণনাসিকাজিহ্বাত্বক্‌বাক্‌পাণিপাদপায়ূপস্থাঃ
ইতি দশ ইন্দ্রিয়াণি পরিচ্ছদাঃ আচ্ছাদনরূপাঃ যত্র তৎ।
প্রাসাদপক্ষে পচ্ছিচ্ছদেন শয্যা গম্যতে, দেহপক্ষে তু জ্ঞানাবরকঃ
পরি সর্ব্বতোভাবেন ছাদ্যতে আব্রিয়তে অনেন ইতি পরিচ্ছদঃ
ইতি বুৎপত্ত্যা) তেষু সংযতেষু জ্ঞানং প্রকাশতে ইতি শাস্ত্রবচনাৎ
ষড়াধারাপবরকং (আব্রিয়তে ইতি আধারঃ—স্থানম্। অপ-
বরকঃ—অন্তর্গৃহং—শয়নাস্পদম্। ষট্ আধারাঃ হি মূলাধারঃ,
স্বাধিষ্ঠানং, মণিপুরম্, অনাহতং, বিশুদ্ধম্, আজ্ঞা চ। তেষু

জীবঃ শয়ানো ভবতি। গুরূপদেশেন চ জাগর্ত্তি। অতঃ ষড়াধারাঃ অপবরকাঃ যস্মিন্ তৎ ইতি সমাসঃ), ষড়ন্বয়মহাবনং (অন্বয়ঃ—সংগামী। ষট্ অন্বয়াঃ হি কামক্রোধলোভমোহমদমাৎসর্য্যাণি। তানি জীববৎ অনুগম্য স্বল্পং বহু বা বাধন্তে। মহাবনস্য নির্ম্মূলনে দুঃসাধ্যত্বাৎ তস্য অন্ধকারবত্বাচ্চ কামাদিভিঃ সহ মহাবনস্য তুল্যতা। কামাদিষু সৎসু জ্ঞানালোকঃ ন প্রতিভাতি, ন বা তে অনায়াসেন নিরাকরণযোগ্যাঃ। তস্মাৎ, ষড়ন্বয়াঃ মহাবলরূপাঃ যত্র তৎ ইতি সমাসঃ) চতুঃপীঠসমাকীর্ণং (পীঠঃ—আসনম্, অত্র দেবতাধিষ্ঠানম্। অত্র দেবতাঃ হি পরাপশ্যন্তমধ্যমাবৈখরীরূপাঃ। তাসাং স্থানানি যথাক্রমং মূলাধার নাভি-হৃদয়কণ্ঠাঃ। জীবঃ তৎতৎস্থানে গত্বা তাং তাং পূজয়িত্বা শব্দব্রহ্ম অধিগচ্ছতি। তস্মাৎ চত্বারঃ পীঠাঃ সমাকীর্ণাঃ (বিক্ষিপ্তাঃ পূর্ব্বোক্তস্থানেষু, যত্র তৎ ইতি সমাসঃ), চতুরাম্নায়দীপকং (চত্বারঃ আম্নায়াঃ বেদাঃ দীপকাঃ দীপস্বরূপাঃ যত্র তৎ। বেদাঃ হি জ্ঞানালোকং প্রকাশয়ন্তি। নাভৌ অকাররূপঃ ঋগ্বেদঃ, হৃদয়ে উকাররূপঃ যজুর্ব্বেদঃ, কণ্ঠে মকাররূপঃ সামবেদঃ, মূর্দ্ধ্নি অর্দ্ধমাত্রারূপঃ অথর্ব্ববেদঃ তিষ্ঠতি। যোগেনৈতৎ বিজ্ঞায়তে), বিন্দুনাদমহালিঙ্গং (লয়নাৎ লিঙ্গম্। যেন মনঃ লয়ং গচ্ছতি তদেব লিঙ্গম্। বিন্দুঃ—অন্তর্জ্যোতিঃ। নাদঃ—অন্তঃ অনাহতশব্দঃ। বিন্দুনাদয়োঃ মনঃসংযমে সত্বরং চিত্তক্ষয়ো ভবতি। তেন

এতৌ মহালিঙ্গে উচ্যতে। প্রাসাদপক্ষে লিঙ্গং—শিবলিঙ্গম্। অতঃ বিন্দুনাদৌ মহালিঙ্গে মহালিঙ্গস্বরূপে ইতি যাবৎ যত্র তৎ ইতি সমাসঃ), শিবশক্তিনিকেতনং (শিবঃ—পরমাত্মা; শক্তিঃ—জীবাত্মা, তয়োঃ নিকেতনং বাসস্থানং যত্র তৎ। প্রসাদপক্ষে শিবঃ রাজা, শক্তিঃ মহিষী ইতি বুধ্যতে) চ ভবতি ইতি শেষঃ।

**অনুবাদ।** (দেহের স্বরূপ রাজপুরীর উপমাদ্বারা বর্ণিত হইতেছে) এই দেহটী একটী পুরীর ন্যায়। ইহাতে চক্ষুঃ কর্ণ, নাসিকা, মুখ, লিঙ্গ, গুহ্য ও ব্রহ্মরন্ধ্র রূপ দশটী ছিদ্র দশটী দ্বারের ন্যায় বিরাজ করিতেছে। ঐ সকলদ্বারে ইড়া, পিঙ্গলা, সুষুম্না, গান্ধারী, হস্তিজিহ্বা, পূষা, যশস্বিনী, কুহূ, অলম্বুষা ও শঙ্খিনী নামক দশটী নাড়ী দশটী মহপথরূপে গমন করিয়াছে। ইহাকে প্রাণ, অপান, সমান, উদান, ব্যান, নাগ, কূর্ম্ম, কৃকর, ধনঞ্জয় ও দেবদত্ত-নামক দশ বায়ু ব্যাপ্ত করিয়া রহিয়াছে, (যেমন দশদিক্ হইতে বায়ু আসিয়া পুরীতে স্বাধীনভাবে খেলা করিতে পারিলে পুরী স্বাস্থ্যপ্রদ হয়, সেইরূপ ঐ

বায়ুসকল যথেচ্ছ গমনাগমন করিতে পারিলেও দেহ সুস্থ থাকে, ইহাই তাৎপর্য্য )। এইদেহে মূলাধার, স্বাধিষ্ঠান, মণিপুর, অনাহত, বিশুদ্ধ ও আজ্ঞানামক ছয়টী অন্তর্গৃহ বা শয়নাগার আছে, ( তাহাতে জীব শয়ন করিয়া আছে, কিন্তু গুরূপদেশে জাগরিত হইয়া কার্য্যকারী হয় )। ইহাতে কাম, ক্রোধ, লোভ, মোহ, মদ ও মাৎসর্য্যরূপ ছয়টী সহচর আছে। তাহারা মহাবনস্বরূপ ( কারণ মহাবনকে যেরূপ সহজে নির্ম্মূলন করা যায় না এবং উহা যেমন অন্ধকারময়, কামাদি সহচরগণকেও সেইরূপ সহজে নাশ করা যায় না, দেহের সঙ্গে সঙ্গে থাকিয়া কিছু না কিছু বাধা জন্মাইবেই। আর ইহারা অজ্ঞানস্বরূপ; কাজেই ইহারা দূরীভূত না হইলে জ্ঞান প্রকাশ পায় না )। ইহাতে চারিটী পিঠস্থান আছে। মূলাধারে পরা, নাভিতে পশ্যন্তী, হৃদয়ে মধ্যমা এবং কণ্ঠে বৈখরীশক্তি বিদ্যমান; ( এই সব স্থান দর্শন করিয়া তাঁহাদিগকে পূজা করিলে বেদাধিকার জন্মে )। এই দেহে চারিবেদ দীপস্বরূপে বর্ত্তমান আছে,

তাহারা অজ্ঞানরূপ অন্ধকার দূর করিয়া
জ্ঞানালোক প্রকাশ করে। নাভিতে ঋগ্‌বেদ,
হৃদয়ে যজুর্ব্বেদ, কণ্ঠে সামবেদ এবং মস্তকে
অথর্ব্ববেদ বিরাজমান)। ইহাতে বিন্দু ও নাদরূপে
দুইটী মহালিঙ্গ আছে, (যাহাতে মনের লয় হয়,
তাহাই লিঙ্গ; বিন্দু অর্থাৎ আন্তর জ্যোতিঃ এবং
নাদ অর্থাৎ অনাহত শব্দ, এই দুইটীতে মনোনিবেশ
করিলে সহজে চিত্তনাশ হয়, এজন্য ইহাদিগকে
মহালিঙ্গ বলা হইয়াছে)। এই দেহে শিব ও শক্তি
বাস করেন। (শিব পরমাত্মা এবং শক্তি
জীবাত্মা)।

৬৮। দেহং শিবালয়ং প্রোক্তং সিদ্ধিদং সর্ব্বদেহিনাম্।
গুদমেঢ্রান্তরালস্থং মূলাধারং ত্রিকোণকম্॥
৬৯। শিবস্য জীবরূপস্য স্থানং তদ্ধি প্রচক্ষতে।
যত্র কুণ্ডলিনী নাম পরা শক্তিঃ প্রতিষ্ঠিতা॥
৭০। যস্মাদুৎপদ্যতে বায়ুর্যস্মাদ্বহ্নিঃ প্রবর্ত্ততে।
যস্মাদুৎপদ্যতে বিন্দুর্যস্মান্নাদঃ প্রবর্ত্ততে॥

১৭১। যস্মাদুৎপদ্যতে হংসো যস্মাদুৎপদ্যতে মনঃ।
তদেতৎ কামরূপাখ্যং পীঠং কামফলপ্রদম্ ॥

ব্যাখ্যা। [ পুনশ্চ দেহস্য গৌরবং বর্ণয়তি। দেহে ষট্-পীঠানি সন্তি। তত্র জীবাত্মা দেবতারূপেণ তিষ্ঠতি ইতি বর্ণয়ন্ ষটচক্রাণ্যাহ ১৭৫ শ্লোকং যাবৎ ]। দেহং শিবালয়ং (শিবস্য জীবরূপমঙ্গলময়শিবনামক দেবস্য আলয়ঃ মন্দিরং যৎ তৎ। অতঃ ন হেয়ম্ ইত্যাশয়ঃ) সর্ব্বদেহিনাং (সর্ব্বজীবানাং) সিদ্ধিদং (নির্ব্বাণাদিসিদ্ধিপ্রাপকং দেহং বিনা মোক্ষাদিসাধনাসম্ভবাৎ) চ প্রোক্তং মুনিভিঃ ইতি শেষঃ। তস্মিন্ দেহে গুদমেঢ্রান্তরালস্থং (গুহ্যদেশস্য লিঙ্গমূলস্য চ মধ্যে স্থিতং) ত্রিকোণকং (ইচ্ছা-জ্ঞান-ক্রিয়ারূপং) মূলাধারং (মূলস্য জীবনমোক্ষয়োঃ মূলকারণস্য জীবশক্তেঃ আধারঃ স্থানম্। অথবা মূলমাধারষট্কানাং মূলাধারং ততো বিদুঃ ইতি তন্ত্রোক্তেঃ।) ভবতি তৎ (মূলাধারং) হি জীবরূপস্য শিবস্য (জীবাত্মনঃ ইত্যর্থঃ) স্থানং প্রচক্ষতে যোগিজনঃ ইতি শেষঃ। যত্র (যস্মিন্ মূলাধারে) কুণ্ডলিনী (কুণ্ডলানি সার্দ্ধত্রিবলয়াঃ বিদ্যন্তে যস্যাঃ সা। সা হি তেজোরূপা জীবশক্তিঃ সার্দ্ধ-ত্রিবলয়াকারেণ স্থিতায়াঃ অতীব সূক্ষ্মনাড্যাঃ মধ্যে তিষ্ঠতি ইতি ভাবঃ) নাম পরা (পরাভিধা; অব্যক্তা ইত্যর্থঃ) শক্তিঃ (জীবচৈতন্যং) প্রতিষ্ঠিতা (স্থাপিতা প্রাণধারণার্থং মোক্ষার্থঞ্চ

ইত্যর্থঃ ) স্রষ্টা ইতি শেষঃ। যস্মাৎ ( মূলাধারাৎ ) বায়ুঃ প্রাণবায়ুঃ ) উৎপদ্যতে, যস্মাৎ চ বহ্নিঃ ( শারীরতাপঃ ) প্রবর্ত্ততে ; [ যস্মাৎ বায়ুঃ বহ্নিশ্চ আগত্য দেহিনং জীবয়তি ইতি ভাবঃ ]। যস্মাৎ ( মূলাধারাৎ ) চ বিন্দুঃ উৎপদ্যতে মোক্ষার্থম্ অন্তর্জ্যোতিঃ লভ্যতে ইত্যর্থঃ ), যস্মাৎ পুনঃ নাদঃ প্রবর্ত্ততে ( অনাহতশব্দঃ মোক্ষার্থং চিত্তসংযমায় জায়তে ইত্যর্থঃ )। যস্মাৎ ( মূলাধারাৎ ) হংসঃ ( নিশ্বাসপ্রশ্বাসৌ, অজপামন্ত্রশ্চ ) উৎপদ্যতে ( জীবনার্থং মোক্ষার্থঞ্চ জায়তে ইত্যর্থঃ )। যস্মাৎ চ মনঃ উৎপদ্যতে ( কর্ম্মার্থং জ্ঞানার্থঞ্চ জায়তে ইত্যর্থঃ )। তৎ এতৎ ( মূলাধারঃ ) কামফলপ্রদং ভোগাদিমোক্ষপর্য্যন্তসর্ব্বকামনারূপফলদায়কং ) কামরূপাখ্যং কামরূপনামকং ) পীঠং ( জীবাত্মরূপদেবতাধিষ্ঠানং ) কথ্যতে ইতি শেষঃ।

**অনুবাদ**। দেহকে শিবালয় বলে (অর্থাৎ ইহাতে জীবাত্মরূপ শিবনামক দেবতা বাস করেন, কাজেই ইহা হেয় নহে )। ইহা সমস্ত দেহীকেই সিদ্ধি প্রদান করে ( কেননা দেহব্যতীত মোক্ষাদি সাধন হইতে পারে না )। গুহ্যদেশ ও লিঙ্গমূলের মধ্যস্থলে ত্রিকোণাকার মূলাধার বর্ত্তমান। ইহাকে

জীবরূপ শিবের বাসস্থান বলে। এখানে কুণ্ডলিনী নামক পরাশক্তি বিদ্যমান ( সেই মোক্ষ বিধান করে এবং প্রাণন কার্য্য সাধন করে )। যে মূলাধার হইতে প্রাণ বায়ু উৎপন্ন হইয়া প্রাণন কার্য্য করে, যাহা হইতে অগ্নি প্রবর্ত্তিত হইয়া শরীরের তাপ রক্ষা-করে, যাহা হইতে বিন্দু ( মোক্ষার্থ অন্তর্জ্যোতিঃ ) উৎপন্ন হইয়া দৃষ্টিগোচর হয়, যাহা হইতে নাদ ( চিত্তসংযমার্থ ও মোক্ষার্থ অনাহতশব্দ ) প্রবর্ত্তিত হইয়া শ্রুতিগোচর হয়, যাহা হইতে হংস ( নিশ্বাস-প্রশ্বাস ও অজপা মন্ত্র ) উৎপন্ন হয় এবং যাহা হইতে মনঃ প্রকাশ পায়, তাহাকেই কামরূপনামক পীঠ ( জীবাত্মরূপ দেবতার অধিষ্ঠান ) বলে ; ইহা ভোগ-মোক্ষরূপ সমস্ত কামনাফল প্রদান করে।

১৭২। স্বাধিষ্ঠানাহ্বয়ং চক্রং লিঙ্গমূলে ষড়স্রকম্।
নাভিদেশে স্থিতং চক্রং দশারং মণিপূরকম্।

ব্যাখ্যা। [ স্বাধিষ্ঠানং মণিপূরঞ্চ বর্ণয়তি ] লিঙ্গমূলে স্বাধিষ্ঠানাহ্বয়ং ( স্বস্য আত্মনঃ অধিষ্ঠানং ; তস্মাৎ আত্মরূপস্য

অপত্যস্য প্রজননত্বাৎ স্বাধিষ্ঠানম্ ইত্যুক্তম্) ষড়স্রকং (ষট্ অস্রাঃ কোণসদৃশানি ব ভ ম য র ল বর্ণাঙ্কিতানি দলানি বিদ্যন্তে যস্মিন্ তৎ মূলস্থঃ) চক্রং (রথচক্রবৎ সুষুম্নান্তর্গত-পদ্মরূপং কবাটং) স্থিতম্। নাভিদেশে চ দশারং (দশ অরাঃ অস্রাঃ কোণসদৃশানি ড ঢ ণ ত থ দ ধ ন প ফ বর্ণাঙ্কিতানি দলানি বিদ্যন্তে যস্মিন্ তৎ) মণিপূরকং (মণিপূরনামকং। মণিবৎ পূরয়তি আপ্যায়য়তি প্রচুরদীপ্তিমত্ত্বাৎ ইতি মণিপূরকং) চক্রং স্থিতম্।

**অনুবাদ।** লিঙ্গমূলে ব, ভ, ম, য, র, ল, এই ছয় বর্ণ অঙ্কিত ছয় কোণরূপ দলবিশিষ্ট স্বাধিষ্ঠান-নামক চক্রবৎ কবাট বিদ্যমান। এবং নাভিদেশে ড, ঢ, ণ, ত, থ, দ, ধ, ন, প, ফ এই দশ বর্ণ অঙ্কিত দশ দলরূপ কোণবিশিষ্ট মণিপূরনামক চক্র অবস্থিত।

১৭৩। দ্বাদশারং মহাচক্রং হৃদয়ে চাপ্যনাহতম্।
তদেতৎ পূর্ণগির্যাখ্যং পীঠং কমলসম্ভব॥

ব্যাখ্যা। হে কমলসম্ভব (ব্রহ্মন্), হৃদয়ে (বক্ষঃস্থলে) অপি চ দ্বাদশারম্ (দ্বাদশ অরাঃ কোণরূপাণি ক খ গ ঘ ঙ চ

ছ জ ঝ ঞ ট ঠ বর্ণাঙ্কিতানি দলানি সন্তি যস্মিন্ তৎ) অনাহতং (অনাহতনামকং। ন কৈশ্চিৎ হন্যতে যৎ, যৎ হি স্বয়মেব আঘাতং বিনা শব্দান্ উৎপাদয়তি তৎ অনাহতম্) মহাচক্রং তিষ্ঠতি। তৎ এতৎ পূর্ণগির্যাখ্যং (পূর্ণগিরিঃ ইতি আখ্যা যস্য তৎ) পীঠং (মধ্যমানামকদেবতাধিষ্ঠানং) কথ্যতে।

**অনুবাদ**। হে ব্রহ্মন্, হৃদয়ে (বক্ষঃস্থলে) ক, খ, গ, ঘ, ঙ, চ, ছ, জ, ঝ, ঞ, ট, ঠ এই বারটী বর্ণ অঙ্কিত বারটী কোণরূপ দলবিশিষ্ট অনাহতনামক মহাচক্র বিদ্যমান। ইহাকে পূর্ণগিরিনামক পীঠ বলে।

১৭৪। কণ্ঠকূপে বিশুদ্ধ্যাখ্যং যচ্চক্রং ষোড়শাস্রকম্।
পীঠং জালন্ধরং নাম তিষ্ঠত্যত্র সুরেশ্বর॥

ব্যাখ্যা। হে সুরেশ্বর (ব্রহ্মন্), কণ্ঠকূপে যৎ ষোড়শাস্রকং (অকারাদিষোড়শস্বরাঙ্কিতদলরূপকোণবিশিষ্টং) বিশুদ্ধ্যাখ্যং (বিশুদ্ধিঃ আখ্যা যস্য তৎ। কণ্ঠস্য কফাদিমলরাহিত্যেন শব্দস্য বিশুদ্ধিজনকত্বাৎ বিশুদ্ধিঃ বিশুদ্ধং বা ইতি খ্যাতম্) অথবা জীবশক্তিং মূলাধারাৎ আনীয় কণ্ঠদেশে বিশুদ্ধিং প্রাপ্য

সহস্রারস্থপরমাত্মাপ্তিযোগ্যত্বং লভতে, তস্মাৎ বিশুদ্ধং খ্যাতম্। চক্রং ভবতি; অত্র (অস্মিন্ কণ্ঠকূপস্থচক্রে) জালন্ধরং নাম পীঠঃ (বৈশ্বরানামকদেবতাধিষ্ঠানং) তিষ্ঠতি।

অনুবাদ। হে ব্রহ্মন্! কণ্ঠকূপে যে 'অ'কার হইতে 'অঃ' পর্য্যন্ত ষোলটী স্বরবর্ণ অঙ্কিত দলরূপ কোণবিশিষ্ট বিশুদ্ধনামক চক্র আছে, তাহাতে জালন্ধরনামক পীঠ বর্ত্তমান। (জগতের কামাখ্যাদিপীঠদেবতা পূজা করিয়া যে যে ফললাভ হয়, দেহস্থ কামরূপাখ্যাদি পীঠেও সেই সেই ফল হয়; তজ্জন্য দেহস্থ পীঠের নামকল্পনা করা হইয়াছে)।

১৭৫। আজ্ঞা নাম ভ্রুবোর্ম্মধ্যে দ্বিদলং চক্রমুত্তমম্।
উড্যানাখ্যং মহাপীঠমুপরিষ্টাৎ প্রতিষ্ঠিতম্॥

ব্যাখ্যা। ভ্রুবোঃ মধ্যে আজ্ঞা (আ সম্যক্ জ্ঞায়তে অনয়া সূক্ষ্মোঽপি বিষয়ঃ ইতি আজ্ঞা) নাম উত্তমং দ্বিদলং (হ-ক্ষ বর্ণাঙ্কিতে দ্বে পত্রে বিদ্যেতে যত্র তৎ) চক্রং বর্ত্ততে। ততঃ উপরিষ্টাৎ (উপরি), উড্যানাখ্যং (উড্যানম্ আখ্যা নাম যস্য তৎ) মহাপীঠং (সর্ব্বজ্ঞানময়মাহেশ্বরী-দেবতাধিষ্ঠানং)

প্রতিষ্ঠিতং ভবতি। [ষট্‌চক্রাণি সুষুম্নায়ামেব প্রতিষ্ঠিতানি ইতি জ্ঞাতব্যম্]।

অনুবাদ। ভ্রূমধ্যে আজ্ঞানামক উত্তম হ, ক্ষ, এই দুই বর্ণ অঙ্কিত দ্বিদল চক্র বর্ত্তমান। ইহার উপরে উড্ডান নামক মহাপীঠ প্রতিষ্ঠিত।

১৭৬। চতুরস্রং ধরণ্যাদৌ ব্রহ্মা তত্রাধিদেবতা।
অর্ধচন্দ্রাকৃতিজলং বিষ্ণুস্তস্যাধিদেবতা॥
১৭৭। ত্রিকোণমণ্ডলং বহ্নী রুদ্রস্তস্যাধিদেবতা।
বায়োর্বিম্বং তু ষট্‌কোণমীশ্বরোঽস্যাধিদেবতা॥
১৭৮। আকাশমণ্ডলং বৃত্তং দেবতাস্য সদাশিবঃ।
নাদরূপং ভ্রুবোর্মধ্যে মনসো মণ্ডলং বিদুঃ॥

## ইতি প্রথমোঽধ্যায়ঃ॥

ব্যাখ্যা। [অধুনা মূলাধারাদিভ্রূপর্য্যন্তেষু ষট্‌চক্রেষু যস্মিন্ যস্মিন্ চক্রে ক্ষিত্যাদিপঞ্চভূতানাং যদ্ যৎ ভূতং তিষ্ঠতি, ক্রমেণ তস্য তস্য আকারঃ অধিষ্ঠাতৃদেবতা চ বর্ণ্যতে] ধরণ্যাদৌ (ধরণিঃ পৃথ্বীভূতং এব আদিঃ পঞ্চভূতানাং প্রথমঃ তস্মিন্) চতুরস্রং (চতুষ্কোণং) মণ্ডলং ভবতি

ইতি শেষঃ। [ অথবা আদৌ ( প্রথমতঃ ) ধরণিঃ ( পৃথিবী-ভূতং। ক্লীবত্বম্ আর্ষম্ ] চতুরস্রং ( ক্ষিত্যণোঃ আকারঃ চতুষ্কোণঃ ভবতি ইত্যর্থঃ )। তত্র ( পৃথ্বীভূতে ) অধিদেবতা ( নিয়ামকদেবতা ) ব্রহ্মা ভবতি। জলং অর্দ্ধচন্দ্রাকৃতি ( অর্দ্ধচন্দ্রবৎ দ্বিকোণঃ আকারঃ যস্য, তৎ ) ভবতি। তস্য, ( জলভূতস্য ) বিষ্ণুঃ অধিদেবতা ভবতি। বহ্নিঃ ( তেজোভূতং ) ত্রিকোণমণ্ডলং ( ত্রিকোণাকৃতি। যথা স্যাৎ তথা ) ভবতি। তস্য ( বহ্নেঃ ) রুদ্রঃ অধিদেবতা ভবতি। বায়োঃ ( মরুদ্ভূতস্য ) বিম্বং ( মণ্ডলং আকারঃ ইতি যাবৎ ) তু ( চ ) ষট্‌কোণং ভবতি। অস্য ( বায়োঃ ) অধিদেবতা ঈশ্বরঃ ভবতি॥ আকাশমণ্ডলং ( আকাশস্য আকারঃ ) বৃত্তং ( গোলং ) ভবতি। অস্য দেবতা ( অধিদেবতা ) সদাশিবঃ ভবতি। ভ্রুবোঃ মধ্যে ( আজ্ঞাচক্রে ) নাদরূপং ( নাদঃ অর্দ্ধচন্দ্রাকৃতিরেথা রূপং যস্য তৎ। প্রণবস্য অর্দ্ধমাত্রারূপম্ ইতি ভাবঃ ) মনসঃ মণ্ডলং ( সূক্ষ্মরূপমনঃস্থানম্ ইত্যর্থঃ ) বিদুঃ মুনয়ঃ ইতি শেষঃ॥ [ ভূতানাম্ আকারঃ তত্তদণুষু এব জ্ঞেয়ঃ ]॥

**অনুবাদ**। [ এখন মূলাধার হইতে আজ্ঞা-চক্রপর্য্যন্ত যে যে চক্রে পঞ্চভূতের মধ্যে যে যে ভূত বর্ত্তমান, তাহাদের আকার ও অধিষ্ঠাতৃদেবতা ক্রমান্বয়ে বর্ণনা করা হইতেছে ]। প্রথমতঃ, পৃথ্বীর

আকার চতুষ্কোণ এবং ইহার অধিষ্ঠাতৃদেবতা ব্রহ্মা। জলের আকার অৰ্দ্ধচন্দ্রাকৃতি এবং ইহার অধিদেবতা বিষ্ণু। তেজের আকার ত্রিকোণ, এবং ইহার অধিদেবতা রুদ্র। বায়ুব আকার ষট্‌কোণ এবং ইহার অধিদেবতা ঈশ্বর। আকাশের আকার গোল, এবং ইহার অধিদেবতা সদাশিব। [ আকার বলিতে সর্ব্বত্র তত্তদ্‌ভূতের অণুর আকার বুঝিতে হইবে ]। এবং ভ্রূমধ্যে মনের নাদরূপ মণ্ডল বিদ্যমান আছে বলিয়া মুনিগণ জানেন ( এই মণ্ডল অৰ্দ্ধচন্দ্রের ন্যায়, ইহা প্রণবের অৰ্দ্ধমাত্রাস্বরূপ )॥

প্রথম অধ্যায়ের বঙ্গানুবাদ সমাপ্ত।

## দ্বিতীয়োঽধ্যায়ঃ।

১। পুনর্যোগস্য মাহাত্ম্যং শ্রোতুমিচ্ছামি শঙ্কর
যস্য বিজ্ঞানমাত্রেণ খেচরীসমতাং ব্রজেৎ॥

ব্যাখ্যা। [দ্বিতীয়ে তৃতীয়ে পরব্রহ্মস্বরূপং তৎ প্রাপ্ত্যুপায়শ্চ বর্ণ্যতে]। হে শঙ্কর, যোগস্য মাহাত্ম্যং পুনঃ শ্রোতুম্ ইচ্ছামি অহং ব্রহ্মা ইতি শেষঃ। যস্য (যোগমাহাত্ম্যস্য) বিজ্ঞানমাত্রেণ (স্বানুভবরূপবিশিষ্টজ্ঞানং লব্ধ্বা) খেচরীসমতাং ব্রজেৎ (প্রাপ্তুং শক্নোতি) যোগী ইতি শেষঃ॥

**অনুবাদ**। হে শঙ্কর, আমি (ব্রহ্মা) পুনরায় যোগ-মাহাত্ম্য শুনিতে ইচ্ছা করি, যাহার বিজ্ঞানমাত্রেই যোগী—খেচরী মুদ্রার সঙ্গে সমভাবাপন্ন হইয়া উন্মনীভাব প্রাপ্ত হয়।

২। শৃণু ব্রহ্মন্ প্রবক্ষ্যামি গোপনীয়ং প্রযত্নতঃ।
দ্বাদশাব্দং তু শুশ্রূষাং যঃ কুর্য্যাদপ্রমাদতঃ॥
৩। তস্মৈ বাচ্যং যাথাতথ্যং দান্তায় ব্রহ্মচারিণে।

ব্যাখ্যা। [অধুনা যোগতত্ত্বশ্রবণাধিকারী বর্ণ্যতে]। হে ব্রহ্মন্, অহং যোগতত্ত্বং প্রবক্ষ্যামি, শৃণু। ইদং প্রযত্নতঃ গোপনীয়ম্ (গোপায়িতুং যোগ্যং ভবতি, ন যস্মৈ কস্মৈচিৎ দাতব্যং শাস্ত্রে শ্রদ্ধাহ্রাসভয়াৎ কুফলজননাচ্চ ইত্যর্থঃ)। তু (কিন্তু) যঃ অপ্রমাদতঃ (নিরালস্যতয়া সাবধানতয়া চ) দ্বাদশাব্দং (দ্বাদশবৎসরপর্য্যন্তং) শুশ্রূষাং (গুরুসেবাং) কুর্য্যাৎ

( কর্ত্তুং শক্নুয়াৎ ), দান্তায় ( জিতেন্দ্রিয়ায় ) ব্রহ্মচারিণে ( ব্রহ্মচর্য্যরতায় ) তস্মৈ যাথাতথ্যং ( যোগস্য প্রকৃতস্বরূপং ) বাচ্যম্ ( গুরুণা কথনীয়ম্ ) [ যঃ দান্তঃ ব্রহ্মচারী চ সন্ দ্বাদশাব্দং গুরুশুশ্রূষাং কৃত্বা চিত্তনৈর্ম্মল্যং লব্ধ্বা তত্ত্বজ্ঞানলাভযোগ্যত্বং প্রাপ্নোতি তস্মৈ এব জ্ঞানং দেয়ম্ ইতি ভাবঃ ॥ ]

**অনুবাদ**। হে ব্রহ্মন্, আমি যোগতত্ত্ব বলিব, তুমি শুন। ইহা বিশেষ প্রযত্নসহকারে গোপন রাখা কর্ত্তব্য ( অর্থাৎ যাহাকে তাহাকে বলা উচিত নহে, তাহাতে যেমন ইহার প্রতি শ্রদ্ধা হ্রাস হয়, তেমন অনির্ম্মলচিত্তে ইহার অনুষ্ঠান করিলে, সুফলের পরিবর্ত্তে কুফলই লাভ হয় )। কিন্তু যে অনলসভাবে ও সাবধনতাসহকারে জিতেন্দ্রিয় ও ব্রহ্মচারী হইয়া দ্বাদশ বৎসর যাবৎ গুরুশুশ্রূষা করে, তাহাকেই যোগের যথাযথ স্বরূপ বলা উচিত।

**পাণ্ডিত্যাদর্থলোভাদ্বা প্রমাদাদ্বা প্রযচ্ছতি ॥**

ব্যাখ্যা। [ অধুনা যোগতত্ত্ববক্তৃদোষাঃ বর্ণ্যন্তে ]। বক্তা পাণ্ডিত্যাৎ ( স্বস্য শাস্ত্রজ্ঞান-খ্যাপনার্থম্ ), অর্থলোভাৎ

ইদমুক্ত্বা অর্থং লপ্স্যে ইত্যাশয়াৎ ) বা, প্রমাদাৎ (অনবধান-
তয়া, অধিকারানধিকারাবিচারেণ বা ) বা অপ্রযচ্ছতি ( ন কুৎ-
সিতম্ অপ্রশস্তম্ ইতি যাবৎ প্রযচ্ছতি দদাতি তত্ত্বং বক্তি ইত্যর্থঃ।
তদোপদেশে শিষ্যস্য সুফলং ন ভবতি ইতি ভাবঃ॥ )

অনুবাদ। [ এখন বক্তার দোষ বর্ণিত হইতেছে ]। বক্তা যদি পাণ্ডিত্য দেখাইবার জন্য, অর্থলোভবশতঃ অথবা প্রমাদসহকারে ( বিশেষ মনোযোগ না দিয়া, বা অধিকারী বিচার না করিয়া ) শাস্ত্র বা তত্ত্বজ্ঞান প্রদান করে, তবে সে দেওয়া ব্যর্থ-হয় ( অর্থাৎ তাহাতে শিষ্যের সুফল না হইয়া বরং কুফলই হয় )।

। তেনাধীতং শ্রুতং তেন তেন সর্ব্বমনুষ্ঠিতম্।
মূলমন্ত্রং বিজানাতি যো বিদ্বান্ গুরুদর্শিতম্॥
। শিবশক্তিময়ং মন্ত্রং মূলাধারাৎ সমুত্থিতম্।
তস্য মন্ত্রস্য বৈ ব্রহ্মঞ্ছ্রোতা বক্তা চ দুর্লভঃ॥

ব্যাখ্যা। যঃ বিদ্বান্ ( তত্ত্ববিৎ ) গুরুদর্শিতং ( গুরুণা-
উপদিষ্টং, ন তু শাস্ত্রপাঠাৎ অবগতং, যতঃ উপদেশেন সহ গুরু-

শক্তেঃ অপাতাৎ ফলহানিঃ স্যাৎ )। মূলমন্ত্রং ( 'হংসঃ' ইতি মন্ত্রম্। অস্য ব্যাখ্যানং পশ্চাদুক্তম্) বিজানাতি ( বিশেষেণ স্বানুভবরূপেণ, ন তু শ্রবণমাত্রেণ, অবগচ্ছতি ), তেন ( বিদুষা ) অধীতং ভবতি ( বেদাদিশাস্ত্রাধ্যয়নফলং স লভতে, স হি পুনঃ শাস্ত্রপাঠং নাপেক্ষতে ইত্যর্থঃ ), তেন শ্রুতং ভবতি ( স গুরুতঃ শাস্ত্রশ্রবণফলং লভতে, শ্রবণরূপসাধনং স পুনঃ নাপেক্ষতে ইত্যর্থঃ ), তেন সর্ব্বম্ অনুষ্ঠিতং ভবতি ( স সর্ব্বং ধর্ম্মম্ অনুষ্ঠিতবান্ ; স পুনঃ চিত্তশুদ্ধ্যর্থং ধর্ম্মানুষ্ঠানং নাপেক্ষতে ইত্যর্থঃ)॥ ইদং শিব শক্তিময়ং ( হংস'ইত্যস্য হকারঃ শিববীজং, সকারঃ শক্তি-বীজম্। তেন 'হংসঃ' শিবশক্তিময়ঃ। অত্র শিবঃ= পরমাত্মা। শক্তিঃ=জীবাত্মা। এতেন মন্ত্রেণ জীবাত্ম-পরমাত্ম-সাক্ষাৎকারো ভবতি ইতি তাৎপর্য্যম্) মন্ত্রঃ ( হংসাখ্যং মন্ত্রং ) মূলাধারাৎ সমুত্থিতং ভবতি। অতএব হে ব্রহ্মন্, তস্য মন্ত্রস্য বক্তা ( গুরুঃ ), শ্রোতা ( শিষ্যঃ ) চ বৈ ( নিশ্চিতং ) দুর্লভঃ ভবতি।

**অনুবাদ**। যে বিদ্বান্ গুরুদর্শিত 'হংস'-রূপ মূলমন্ত্র সম্যক্‌রূপে জানে ( অর্থাৎ গুরুশক্তি-পাতাদিদ্বারা 'হংস' মন্ত্র উপদেশ করিলে পর, যে তাহা স্বানুভব দ্বারা বিশেষরূপে জানে ), সে বেদাদি সমস্ত

অধ্যয়ন করার ফললাভ করে, সে গুরুর নিকট হইতে তত্ত্বোপদেশ শ্রবণফললাভ করে এবং সে সমস্ত ধর্ম্মানুষ্ঠানের ফলই প্রাপ্ত হয় ( অর্থাৎ তাহাকে আর বেদপাঠ, শ্রবণসাধন, ধর্ম্মানুষ্ঠানপ্রভৃতি করিতে হয় না ) একের দ্বারাই সব লাভ হয়॥ এই মন্ত্র শিব-শক্তিস্বরূপ; ( কারণ হ-কার শিববীজ এবং স-কার শক্তিবীজ। ইহা জীবাত্মা ও পরমাত্মাকে ব্যক্ত করে )। এবং ইহা মূলাধার হইতে উত্থিত হয়। তজ্জন্য ইহার বক্তা ও শ্রোতা দুর্লভ. (কেননা অসীম-শক্তিসম্পন্ন গুরু শক্তিপাতাদি দ্বারা মূলাধারস্থ কুণ্ড-লিনীকে জাগরিত না করিলে, এবং শিষ্যের চিত্ত-শুদ্ধ্যাদি গুণ না থাকিলে, এই মন্ত্রজ্ঞানে কোন ফল হয় না )।

৬। এতৎ পীঠমিতি প্রোক্তং নাদলিঙ্গং চিদাত্মকম্।
তস্য বিজ্ঞানমাত্রেণ জীবন্মুক্তো ভবেজ্জনঃ॥
৭। অণিমাদিকমৈশ্বর্য্যমচিরাদেব জায়তে।

ব্যাখ্যা। এতৎ ( এষ মন্ত্রঃ ) নাদলিঙ্গং ( নাদঃ 'হং'কার-

'সঃ'কাররূপধ্বনিঃ লিঙ্গং চিহ্নং যস্য তৎ। অথবা লয়নাৎ লিঙ্গং—মনোলয়কারণং ; ততঃ নাদরূপং লিঙ্গং বিদ্যতে যস্য তৎ।) চিদাত্মকং ( চিৎ চৈতন্যং এব আত্মা স্বভাবঃ যস্য তৎ। জীবচৈতন্যস্বরূপম্ ইত্যর্থঃ ) পীঠম্ ( জীবাত্মাবিষ্ঠানম্ ) ইতি প্রোক্তং মুনিভিঃ ইতি শেষঃ। তস্য ( মন্ত্রস্য ) বিজ্ঞানমাত্রেণ ( স্বানুভবমাত্রেণ ) জনঃ জীবন্মুক্তঃ ভবেৎ ( ভবিতুম্ অর্হতি ) ততঃ আচিরাৎ ( শীঘ্রম্ ) এব বিজ্ঞাতুঃ অণিমাদিকম্ ঐশ্বর্য্যং ( অণিমা, লঘিমা, প্রাপ্তিঃ, প্রকাম্যং, মহিমা, ঈশিত্বং, বশিত্বং, কামাবসায়িতা ইতি অষ্টবিভূতয়ঃ ) জায়তে।

**অনুবাদ।** এই মন্ত্র নাদলিঙ্গ ও চিদাত্মক পীঠ বলিয়া উক্ত ( অর্থাৎ এই মন্ত্রের 'হং'কার ও 'সঃ'কাররূপ ধ্বনিতে মনোনিবেশ করিলে মনের লয় হয়, ইহা জীবের চৈতন্যস্বরূপ, আর ইহাতে জীবাত্মা অবস্থান করে )। ইহার বিজ্ঞানমাত্রই লোক জীবন্মুক্ত হয় ; এবং অচিরেই অণিমাদি ঐশ্বর্য্য জন্মে।

মননাৎ প্রাণনাচ্চৈব মদ্রূপস্যাববোধনাৎ ॥
৮। মন্ত্রমিত্যুচ্যতে ব্রহ্মন্মদধিষ্ঠানতোঽপি বা।

ব্যাখ্যা। [ অধুনা 'মন্ত্র'শব্দনিরুক্তিঃ উচ্যতে। তত্র

শব্দাক্ষরাণি (প্রাধান্যতঃ আদ্যাক্ষরম্) অবলম্ব্য তাৎপর্য্যেণ সমবর্ণপদগ্রহণাৎ নিরুক্তিঃ ব্যাখ্যায়তে। এবং 'মূলমন্ত্রপদং 'সূত্র'পদং লিঙ্গপদঞ্চ পশ্চাৎ ব্যাখ্যাতম্]। হে ব্রহ্মন্, মননাৎ (মন্ত্রেণ যতঃ আরাধ্যদেবচিন্তনং ভবতি অতঃ। হংসমন্ত্রেণ তু ব্রহ্মচিন্তনং জায়তে। তস্মাৎ ইত্যর্থঃ) প্রাণনাৎ (মন্ত্রজপেন যতঃ প্রাণায়ামক্রিয়া ভবতি অতঃ। হংসমন্ত্রে তু নিশ্বাসপ্রশ্বাস-রূপপ্রাণনক্রিয়া বর্ত্ততে, তস্মাৎ ইত্যর্থঃ) চ এব মদ্রূপস্য অববোধনাৎ (মন্ত্রজপদ্বারা যতঃ আরাধ্যদেবস্বরূপং সম্যক্ জ্ঞায়তে অতঃ। হংসমন্ত্রজপেন তু পরমাত্মরূপশিবস্বরূপস্য অববোধঃ ভবতি। তস্মাৎ ইত্যর্থঃ) মদধিষ্ঠানতঃ (মন্ত্রে যতঃ আরাধ্য-দেবস্য অধিষ্ঠানং ভবতি অতঃ। হংসমন্ত্রং তু শিবরূপপরমাত্মা অধিতিষ্ঠতে। তস্মাৎ ইত্যর্থঃ) অপি বা মন্ত্র ইতি উচ্যতে। [মন্ত্রশব্দস্য নিরুক্তিঃ অত্র সামান্যতঃ বিশেষতশ্চ ব্যাখ্যায়তে]॥

**অনুবাদ।** [এখন মন্ত্রের 'মন্ত্র' এই নাম হইবার কারণ দেখান হইতেছে। মন্ত্রশব্দের অক্ষর-সমূহ অবলম্বন করিয়া প্রধানতঃ আদ্যাক্ষর ধরিয়া, তাৎপর্য্যক্রমে সেই সেই বর্ণবিশিষ্ট শব্দগ্রহণ করিয়া মন্ত্রশব্দের অর্থ প্রকাশ করা হইয়াছে। এইরূপে

'মূলমন্ত্র', 'সূত্র', ও 'লিঙ্গ' এই পদত্রয়েরও অর্থ পশ্চাৎ বলা হইয়াছে ]। মন্ত্রজপের দ্বারা আরাধ্য দেবতার চিন্তাকার্য্য সম্পন্ন হয়, প্রাণায়াম ক্রিয়া হয়, আরাধ্য-দেবতার স্বরূপ অববোধ হয়, এবং মন্ত্রে আরাধ্য দেবতা অধিষ্ঠান করেন, এই জন্য মন্ত্রকে মন্ত্র বলা হয়। আর হংস মন্ত্রদ্বারা ব্রহ্মচিন্তন হয়, নিশ্বাস-প্রশ্বাসরূপ প্রাণন কার্য্য হয়, শিবরূপ পরমাত্মার স্বরূপ অববোধ হয়, এবং ইহাতে শিবরূপ পরমাত্মা অধিষ্ঠান করেন; এজন্যই হংস মন্ত্রকে মন্ত্র বলে।

মূলত্বাৎ সর্ব্বমন্ত্রাণাং মূলাধারসমুদ্ভবাৎ ॥
৯। মূলস্বরূপলিঙ্গত্বান্ মূলমন্ত্র ইতি স্মৃতঃ।

ব্যাখ্যা। [ অধুনা 'হংস' ইত্যস্য মূলমন্ত্রনামকরণে হেতু-মাহ ]। সর্ব্বমন্ত্রাণাং মূলত্বাৎ ( নাদরূপাৎ প্রাণন-মননরূপাৎ সর্ব্বকারণপরমাত্মাধিষ্ঠানাচ্চ সর্ব্বে মন্ত্রাঃ হংসাৎ উৎপদ্যন্তে, তস্মাৎ ) মূলাধারসমুদ্ভবাৎ (যতঃ মূলাধারস্থকুণ্ডলিনীশক্তিতঃ এষ উৎপন্নো ভবতি, তস্মাৎ ), মূলস্বরূপলিঙ্গত্বাৎ ( মূলস্য—মূল-কারণস্য—পরব্রহ্মণঃ আদ্যক্ষোভস্য স্বরূপং লিঙ্গতে অনুমীয়তে যেন স্পন্দনরূপেণ হংসেন ইতি মূলস্বরূপলিঙ্গঃ, তস্য ভাবঃ, তস্মাৎ ) হংসঃ 'মূলমন্ত্রঃ' ইতি স্মৃতঃ ॥

**অনুবাদ**। [ এখন হংসের 'মূলমন্ত্র' এই নামের হেতু বলা হইতেছে ]। ইহা সর্ব্ব মন্ত্রের মূল-স্বরূপ ( অর্থাৎ ইহা নাদ, প্রাণন, মনন ও সর্ব্বকারণ পরমাত্মার অধিষ্ঠানস্বরূপ হওয়ায় ইহা হইতেই সমস্ত মন্ত্র উৎপন্ন হয় ); ইহা মূলাধারস্থ কুণ্ডলিনী শক্তি হইতে উদ্ভূত ; এবং পরব্রহ্মের যে আদি ক্ষোভ দ্বারা বিচিত্র সৃষ্টি ক্রমে প্রকাশিত হইয়াছে, স্পন্দনরূপী এই হংস দ্বারা তাহা অনুমিত হয়। এই সব কারণে হংসকে মূলমন্ত্র বলে।

সূক্ষ্মত্বাৎ কারণত্বাচ্চ লয়নাদ্গমনাদপি ॥
১০। লক্ষণাৎ পরমেশস্য লিঙ্গমিত্যভিধীয়তে।

ব্যাখ্যা। [ অধুনা লিঙ্গনামনিরুক্তিঃ কথ্যতে। হংসোঽপি লিঙ্গনাম্না খ্যাতঃ ]। সূক্ষ্মত্বাৎ ( যতঃ স্থূলবুদ্ধিনা হংসঃ ন জ্ঞাতঃ, তস্মাৎ ), কারণত্বাৎ ( যতঃ প্রাণিনাং সর্ব্বাঃ চেষ্টাঃ হংসাৎ প্রবর্ত্তন্তে তস্মাৎ ) চ, লয়নাৎ ( যতঃ হংসে মনোনিবেশে মনসঃ লয়ঃ ভবতি, তস্মাৎ ) গমনাৎ ( যতঃ হংসঃ নিশ্বাস-প্রশ্বাসরূপেণ গমনবান্ ভবতি, তস্মাৎ ) অপি (কিঞ্চ ), পরমেশস্য ( পরব্রহ্মণঃ ) লক্ষণাৎ লক্ষ্যতে দৃশ্যতে অবগম্যতে ইতি

যাবৎ অনেন ইতি লক্ষণম্। যতঃ হংসাৎ পরব্রহ্ম জ্ঞায়তে, তস্মাৎ ইত্যর্থঃ) হংসঃ 'লিঙ্গম্' ইতি অভিধীয়তে কথ্যতে। [ লয়নাদেঃ লিঙ্গস্য সামান্যার্থোঽপি বোধ্যতে ]॥

অনুবাদ। [ এখন 'লিঙ্গ' এই নামের নিরুক্তি বলা হইতেছে। হংসকেও লিঙ্গ বলে। ] এই হংস সূক্ষ্ম ( অর্থাৎ স্থূলদর্শীরা ইহার তত্ত্ব অবগত নহে ); ইহা সর্ব্বপ্রাণীর সকল চেষ্টার কারণ; ইহাতে মনোনিবেশ করিলে মনের লয় হয়; ইহা নিশ্বাস-প্রশ্বাসরূপে গমনাগমন করে, কিন্তু স্থির নহে; ইহা দ্বারা পরমেশ্বরকে জানা যায়। এই জন্যই হংসকে লিঙ্গ বলে। [ লয়নাদি দ্বারা লিঙ্গের সামান্যার্থও বুঝিতে হইবে ]

সন্নিধানাৎ সমস্তেষু জন্তুষ্বপি চ সন্ততম্॥
১১। সূচকত্বাচ্চ রূপস্য সূত্রমিত্যভিধীয়তে।

ব্যাখ্যা। [ অধুনা হংসস্য সূত্রনাম্নঃ কারণমাহ ]। সমস্তেষু জন্তুষু অপি চ সন্ততং ( সদা ) সন্নিধানাৎ ( যতঃ সর্ব্বেষু প্রাণিষু হংসঃ চৈতন্যরূপেণ অন্তস্তিষ্ঠতি, তস্মাৎ ), রূপস্য

পরব্রহ্মস্বরূপস্য ) সূচকত্বাৎ ( সূচয়তি জ্ঞাপয়তি যঃ। তস্য ভাবাৎ ) চ হংসঃ সূত্রম্ ইতি অভিধীয়তে ॥

অনুবাদ। [ এখন হংসের সূত্র এই নামের হেতু বলা হইতেছে ] সমস্ত জন্তুর মধ্যেই ইহা সতত চেতনারূপে অন্তরে বর্ত্তমান থাকে ; ইহা পরব্রহ্মের রূপ সূচিত ( জ্ঞাপিত ) করে। এই জন্যই ইহাকে সূত্র বলে। [ আর যাহা অল্পাক্ষর-বিশিষ্ট, অসন্দিগ্ধ, সারবৎ, বহুব্যাপী, অনবদ্য ও প্রশস্ত তাহাকেই সূত্র বলে। এই হংসমন্ত্রে এই সকল গুণ থাকায় তাহাকে সূত্র বলে ]

মহামায়া মহালক্ষ্মীর্ম্মহাদেবী সরস্বতী ॥
২। আধারশক্তিরব্যক্তা যয়া বিশ্বং প্রবর্ত্ততে।

ব্যাখ্যা। [ ইদানীম্ অজপানামহংসমন্ত্রস্য নামান্তরাণি উচ্যন্তে ]। সা হংসাখ্যা অজপা মহামায়া ( 'মাশ্চ মোহার্থ-বচনো যাশ্চ প্রাপণবাচনঃ। তং প্রাপয়তি যা নিত্যং সা মায়া পরিকীর্ত্তিতা। ইতি ব্রহ্মবৈবর্ত্তবচনাৎ মায়া = অবিদ্যা। মহতী মায়া = মহামায়া আদ্যাবিদ্যা যতঃ বিচিত্রসৃষ্টিঃ জাতা প্রাণিনাং অজ্ঞানরূপবহির্মুখচেষ্টাজননত্বাৎ, তেন জ্ঞাননিরোধ-

কত্বাৎ; মহামায়ালক্ষণত্বাচ্চ অজপা মহামায়া ইতি কথ্যতে ইত্যর্থঃ )। সা মহালক্ষ্মীঃ ( পালনরূপা বিষ্ণুশক্তিঃ। ভোগ-মোক্ষার্থং জীবত্বাবিধানেন জীবপালনত্বাৎ মহালক্ষ্মীস্বরূপত্বাচ্চ অজপা মহালক্ষ্মীরুচ্যতে ইত্যর্থঃ)। সা মহাদেবী ( মহাদীপ্তিমতী, জ্ঞানালোকেন অজ্ঞাননাশিনী শিবশক্তিঃ। অজপাসাধনেন অজ্ঞাননাশনত্বাৎ অজপা মহাদেবী উচ্যতে ইত্যর্থঃ ) সা সরস্বতী সা আধারশক্তিঃ ( মূলাধারস্থা কুণ্ডলিনীশক্তিঃ ভবতি ইত্যর্থঃ )। য়য়া বিশ্বং ( সর্ব্বং জগৎ ) প্রবর্ত্ততে ( সৃষ্টং ভবতি ) অজপা সা অব্যক্তা ( প্রকৃতিঃ ) ভবতি। সা অজপা বিন্দুরূপেণ ( বিন্দুঃ জ্যোতির্ম্ময়কণা, যা মনোলয়ার্থম্ অন্তঃ দৃশ্যতে। তদ্রূপেণ ) সূক্ষ্মাভা ( সূক্ষ্মা আভা দীপ্তিঃ প্রকাশঃ ইতি যাবৎ বিদ্যতে যস্যাঃ সা ) সতী পীঠরূপেণ ( মনসঃ লয়ার্থম্ উপবেশনা-ধাররূপেণ ) বর্ত্ততে [ অন্তর্জ্যোতিষি মনো নিবেশ্য চিত্তোপশমঃ জায়তে ইত্যাশয়ঃ ]।

**অনুবাদ।** [ এখন অজপানামক হংস-মন্ত্রের অন্যান্য নাম বলা হইতেছে ] এই হংসাখ্য অজপাকে মহামায়া বলে, ( কারণ পরব্রহ্মের মোহ-রূপিণী আদ্যাশক্তিই মহামায়া, যাহা হইতে বিচিত্র সৃষ্টি উৎপন্ন হইয়াছে। এই অজপাও জীবকে বহি-র্মুখে চেষ্টান্বিত করিয়া জ্ঞান নিরোধ করায় মহামায়া-

রূপ প্রাপ্ত হইয়াছে)। ইহাকে মহালক্ষ্মী বলে, (কারণ পালনরূপিণী বিষ্ণুশক্তিই মহালক্ষ্মী। অজপাও জীবের জীবত্ব বিধান করিয়া ভোগ-মোক্ষার্থ পালন করে বলিয়া মহালক্ষ্মীস্বরূপ)। ইহাকে মহাদেবী বলে, (কারণ মহাদীপ্তিশালিনী অজ্ঞাননাশিনী শিবশক্তিই মহাদেবী। অজপাসাধন দ্বারা অজ্ঞান নাশ হয় বলিয়া ইহা মহাদেবীস্বরূপ)। ইহাকে সরস্বতী বলে, (কারণ যাহা হইতে ইচ্ছা, জ্ঞান ও ক্রিয়া প্রকাশ পায়; অথবা যাহা পরপশ্যন্তী মধ্যমা-বৈখরীরূপশব্দাত্মিকা, তাহাই সৃষ্টিরূপা ব্রহ্মশক্তি। প্রাণরূপা অজপাতে এই গুণ থাকায় ইহা সরস্বতীস্বরূপ)। ইহাকে মূলাধারস্থা কুণ্ডলিনী শক্তি বলে। যাহা হইতে সমস্ত বিশ্ব প্রকাশ পায়, ইহা সেই অব্যক্তা (প্রকৃতি), (কারণ ইহা হইতেও জীবের অখিল চেষ্টা প্রবর্ত্তিত হয়)। ইহা জ্যোতির্ম্ময় বিন্দুরূপে সূক্ষ্মভাবে প্রকাশমান বলিয়া ইহাকে সূক্ষ্মাভা বলে। এবং ইহা মনের পীঠরূপে বর্ত্তমান (অর্থাৎ ইহাতে মনঃ স্থাপন করিলে

চিত্ত উপশান্ত হওয়ায় ব্রহ্মপ্রাপ্তি ঘটে, ইহাই তাৎপর্য্য )।

সূক্ষ্মাভা বিন্দুরূপেণ পীঠরূপেণ বর্ত্ততে ॥
১৩। বিন্দুপীঠং বিনির্ভিদ্য নাদলিঙ্গমুপস্থিতম্।
প্রাণেনোচ্চার্য্যতে ব্রহ্মন্ ষণ্মুখীকরণেন চ ॥
১৪। গুরূপদেশমার্গেণ সহসৈব প্রকাশতে।
স্থূলং সূক্ষ্মং পরং চেতি ত্রিবিধং ব্রহ্মণো বপুঃ ॥

ব্যাখ্যা। [ অধুনা হংসমন্ত্রজপপ্রকারমাহ ] বিন্দুপীঠং ( বিন্দুঃ = অন্তর্জ্যোতিঃ, তদ্রূপং পীঠং লয়ার্থং মনঃস্থাপনবিষয়ঃ। হংসস্য বিন্দুপীঠম্ ইত্যর্থঃ ) বিনির্ভিদ্য ( সম্যক্ ভেদং কৃত্বা ) জ্যোতিষি মনঃসংযমাৎ ক্রমেণ সূক্ষ্মাৎ সূক্ষ্মতরং রূপং দৃষ্ট্বা পশ্চাৎ সর্ব্বং বিহায় ইত্যর্থঃ ) সমুপস্থিতং ক্রমেণ সংপ্রাপ্তম্। নাদলিঙ্গং ( নাদঃ = 'হং'কার-'সঃ'কাররূপ-ধ্বনিঃ, তদ্রূপং লিঙ্গং = মনোলয়কারণম্। হংসস্য নাদলিঙ্গম্ ইত্যর্থঃ ) 'প্রাণেন ( প্রাণস্পন্দো হি মনঃ' ইতি শ্রুতিতাৎপর্য্যাৎ প্রাণস্পন্দরূপমনসা ইতি ভাবঃ ) উচ্চার্য্যতে ( নাদস্য মানসিক-জপঃ ক্রিয়তে ইত্যর্থঃ। ধ্বনিং শ্রুত্বা তদর্থঃ স্বীক্রিয়তে ইতি ভাবঃ )। হে ব্রহ্মন্, গুরূপদেশমার্গেণ ( গুরুণা দর্শিতোপায়েন )

ষণ্মুখীকরণেন ( ষন্নাং মুখানাং সমাহারঃ ইতি ষণ্মুখম্। অষণ্মুখস্য ষণ্মুখকরণম্ ইতি ষণ্মুখীকরণং, তেন। ষট্চক্রাণি স্বভাবতঃ সুষুম্নাদ্বারং নিরুধ্য তিষ্ঠন্তি, গুরূপদেশেন তু তেষাং মুখকরণম্ অর্থাৎ ভেদঃ ভবতি ইতি ভাবঃ ) চ স্থূলং, সূক্ষ্মং, পরং চ ইতি ত্রিবিধং ব্রহ্মণঃ ( পরমাত্মনঃ ) বপুঃ ( আকারঃ। সহসা এব প্রকাশতে ( যোগিনা দৃশ্যতে অনুভূয়তে চ ইত্যর্থঃ )।

অনুবাদ। প্রথমে বিন্দুরূপ পীঠ ভেদ করিয়া নাদরূপ লিঙ্গে উপস্থিত হইতে হয়। তারপর প্রাণের দ্বারা এই নাদ উচ্চারিত হয়। [ হংস-জ্যোতিঃস্বরূপ ও হংকার ও সংকারের ধ্বনিরূপ নাদস্বরূপ। প্রাণ তাহার তৃতীয় স্বরূপ। প্রথমে অন্তর্জ্যোতিতে মনোনিবেশ করতঃ ক্রমে সেই জ্যোতির সূক্ষ্ম হইতে সূক্ষ্মতর রূপ দেখিতে দেখিতে সমস্ত পরিত্যক্ত হইলে নিশ্বাস যে হংকার ধ্বনিতে এবং প্রশ্বাস যে সংকার ধ্বনিতে বাহিত হইতেছে, তাহা শ্রুতিগোচর হয়। তারপর এই নাদ প্রাণ-

স্পন্দরূপ মনঃ দ্বারা উচ্চারিত হয়, অর্থাৎ ইহার তখন মানসিক জপ দ্বারা অর্থ প্রতীতি হয়; ইহাই তাৎপর্য্য)। হে ব্রহ্মন্, গুরুনির্দ্দিষ্ট উপায় দ্বারা ষন্মুখী করার পর (অর্থাৎ ষট্‌চক্র ভেদ হইলে) পরব্রহ্মের ও শব্দব্রহ্মের স্থূল, সূক্ষ্ম ও পর এই ত্রিবিধ রূপ সহসা প্রকাশ পায় (অর্থাৎ যোগী তাহা দর্শন ও অনুভব করিতে পারেন। ইহার তাৎপর্য্য এই যে, প্রথমতঃ গুরু শক্তিপাতসহকারে যে যোগোপদেশ দেন, তদনুসারে ষট্‌চক্র ভেদ হয়। তৎপর যোগী সূক্ষ্ম অন্তর্জ্যোতি দর্শন করেন। তৎপর নাদ শ্রবণ করেন। তৎপর হংসধ্বনি শ্রবণ করিয়া মনে মনে তাহা জপ করেন (অর্থাৎ স্বতঃই সেই ধ্বনি তাঁহার মনে উদয় হয় এবং উহার অর্থ অধিগত হয়)। তৎপর 'হংসঃ' 'সোহং, রূপে এবং 'সোহং' সকার ও হকার ত্যাগ করিয়া 'ওম্' রূপে পরিণত হয়। তৎপর পরব্রহ্মবাচক ওঁকার জপ করিতে করিতে তাঁহার স্থূল, সূক্ষ্ম ও পররূপ যোগী ক্রমে দর্শন ও অনুভব করিয়া থাকেন।

১৫। পঞ্চব্রহ্মময়ং রূপং স্থূলং বৈরাজমুচ্যতে।
হিরণ্যগর্ভং সূক্ষ্মং তু নাদং বীজত্রয়াত্মকম্ ॥
১৬। পরং ব্রহ্ম পরং সত্যং সচ্চিদানন্দলক্ষণম্।
অপ্রমেয়মনির্দ্দেশ্যমবাঙ্মনসগোচরম্ ॥
১৭। শুদ্ধং সূক্ষ্মং নিরাকারং নির্ব্বিকারং নিরঞ্জনম্।
অনন্তমপরিচ্ছেদ্যমনুপমমনাময়ম্ ॥

ব্যাখ্যা। [ইদানীং পরব্রহ্মণঃ ত্রিবিধং বপুঃ ব্যাচষ্টে] পঞ্চব্রহ্মময়ং (ক্ষিত্যাদিপঞ্চভূতপ্রভৃতিরূপ সদ্যোজাতা-ঘোর-বামদেব-তৎপুরুষেশানস্বরূপং। বৈরাজং (বিশেষেণ রাজতে যঃ স বিরাট্—দৃশ্যং জগৎ, তৎসমষ্ট্যুপহিতচৈতন্যঞ্চ তৎ হি বিশ্বঃ। তৎসম্বন্ধি। শব্দব্রহ্মপক্ষে তৎবৈখরী ইতি উক্তম্ বিরাট্ হি বৈখরীনামিকা বাচঃ অধিদেবতা)। রূপং স্থূলং (ব্রহ্মণঃ স্থূলং বপুঃ ভবতি)। সূক্ষ্মং (ব্রহ্মণঃ সূক্ষ্মং বপুঃ) তু হিরণ্যগর্ভং (হিরণ্যস্য তেজসঃ গর্ভে অভ্যন্তরে বিদ্যতে যঃ ইতি নাদস্য বিশেষণম্। বীজত্রয়াত্মকং ওঁকারস্য অ, উ, ম ইতি ত্রিবীজস্বরূপং নাদং (শব্দং) জানীয়াৎ ইতি শেষঃ। পরংব্রহ্ম (ব্রহ্মণঃ পরং বপুঃ ইত্যাশয়ঃ) পরং (যস্মাৎ কিঞ্চিৎ সূক্ষ্মতরং নাস্তি) সত্যম্ (যস্য মিথ্যাভাবঃ নাস্তি), সচ্চিদানন্দলক্ষণং (সর্ব্বদা রতিশীলং, জ্ঞানরূপং চ), অপ্রমেয়ম্ (প্রমাণরহিতম্, অসীমং

বা), অনির্দ্দেশ্যম্ (সংজ্ঞারহিতম্, অপ্রকাশনীয়ং বা), অবাঙ্মনসগোচরং(বাচা যৎ বক্তুং,মনসা চ যৎ চিন্তয়িতুং ন শক্যতে) শুদ্ধং (কামাদিমলরহিতং) সূক্ষ্মং (অতিক্ষুদ্রং); নিরাকারং (রূপশূন্যং), নির্ব্বিকারং (অপরিবর্ত্তনীয়ং চিত্তক্ষোভশূন্যং বা), নিরঞ্জনম্(নির্ম্মলং, শুভ্রং,দোষরহিতং বা) অনন্তম্(অসীমম্) অপরিচ্ছেদ্যম্ (নির্ণয়াক্ষমম্) অনূপমম্ (অনু বিনা উপমা যস্য তৎ; উপমারহিতম্), অনাময়ং (দুঃখরহিতং) বস্তু ভবতি ইতি শেষঃ। [যৎ পরত্বাদিগুণযুক্তং তদেব ব্রহ্মণঃ পরং বপুঃ। শব্দব্রহ্মপক্ষে তু তৎ আধারস্থা অব্যক্তা পরা শক্তিঃ ইতি ভাবঃ]

**অনুবাদ।** পঞ্চব্রহ্মময় বৈরাজরূপই ব্রহ্মের স্থূল বপুঃ। অ, ই উ, ঋ, ৯, এই পঞ্চবর্ণরূপ পঞ্চব্রহ্ম হইতে সমস্ত বর্ণের উৎপত্তি। আদিক্ষান্ত বর্ণই বৈখরী ইহার অধিদেবতা। এই বৈখরীই ব্রহ্মের স্থূলরূপ। [সদ্যোজাত, অঘোর, বামদেব, তৎপুরুষ ও ঈশান এই পঞ্চব্রহ্মই ক্ষিত্যাদিপঞ্চভূত, বেদ, মন্ত্র, স্বর, বর্ণ, ব্রহ্মাদিদেবতাপ্রভৃতি দৃশ্য-জগতের যাহা কিছু সকলেরই বাচক। অতএব দৃশ্য জগৎ ও ইহার নিয়ামক বিরাট্ চৈতন্যকেই

।র ব্রহ্মের স্থূল শরীর বলে। ইহাই তাৎ-
র্য্য ]। আর হিরণ্যগর্ভাধিদৈবতমধ্যমাবাক্ ও
ওঙ্কারের অ, উ, ম এই তিনটী বীজবর্ণ-
বশিষ্ট নাদকে ব্রহ্মের সূক্ষ্ম বপুঃ বলে। ( এই
শ্য জগতের আদিকারণ সূক্ষ্ম চৈতন্যকে হিরণ্যগর্ভ
লে, এবং ওঙ্কার পরব্রহ্মবাচক। অতএব
হারাই পরব্রহ্মের সূক্ষ্মরূপ। অথবা তেজোধ্যানে
াহা লভ্য, তাহাকে হিরণ্যগর্ভ বলে, কারণ অন্তঃস্থ
তজের ধ্যানে নাদ আবির্ভূত হয়। আর হিরণ্য-
ভই মধ্যমা ও পশ্যন্তীনামক বাকের অধিদেবতা,
াতএব সূক্ষ্ম তেজঃ ও মধ্যমানামক নাদই শব্দব্রহ্মের
ক্ষ্মরূপ ) আর পর, সত্য, সচ্চিদানন্দলক্ষণ,
প্রমেয়, অনির্দ্দেশ্য, বাক্য ও মনের অগোচর,
দ্ধ, সূক্ষ্ম, নিরাকার, নিরঞ্জন, অনন্ত, অপরিচ্ছেদ্য
পমাহীন বস্তুই পর ব্রহ্ম ( অর্থাৎ পরব্রহ্মের বপুঃ )।

১৮। আত্মমন্ত্রসদাভ্যাসাৎ পরতত্ত্বং প্রকাশতে।
তদভিব্যক্তিচিহ্নানি সিদ্ধিদ্বারাণি মে শৃণু॥

১৯। দীপজ্বালেন্দুখদ্যোতবিদ্যুন্নক্ষত্রভাস্বরাঃ।
দৃশ্যন্তে সূক্ষ্মরূপেণ সদা যুক্তস্য যোগিনঃ॥
২০। অণিমাদিকমৈশ্বর্য্যমচিরাত্তস্য জায়তে।

ব্যখ্যা। [ ততঃ হংসমন্ত্রস্য ধ্যানফলমাহ ] আত্মমন্ত্রসদাভ্যাসাৎ ( প্রাণবায়ুঃ 'হং'কারেণ বহির্যাতি 'সঃ'কারেণ অন্তঃ প্রবিশতি। অতঃ "হংসঃ" ইতিমন্ত্রঃ জীবস্য স্বয়মেব আত্মনি উৎপদ্যতে ন তু অন্যমন্ত্রবৎ গুরূপদেশম্ অপেক্ষতে। তেন 'হংসঃ' আত্মমন্ত্রঃ উচ্যতে। তস্য সদা চিন্তনরূপাভ্যাসাৎ ) পরতত্ত্বং ( ব্রহ্মস্বরূপং ) প্রকাশতে ( আবির্ভবতি। সাধকঃ ইদং জানাতি ইত্যর্থঃ )। সিদ্ধিদ্বারাণি ( অণিমাদিসিদ্ধীনাং দ্বারাণি উপায়ভূতানি ) তদভিব্যক্তিচিহ্নানি ( তস্য পরতত্ত্বস্য প্রকাশচিহ্নানি ) [ অথবা তদভিব্যক্তানি সিদ্ধিদ্বারাণি চ ] মে ( মৎসমীপাৎ ) শৃণু। দীপজ্বালেন্দুখদ্যোতবিদ্যুন্নক্ষত্রভাস্বরাঃ ( দীপজ্বালা দীপশিখা, ইন্দুঃ = চন্দ্রঃ, খদ্যোতঃ = জ্যোতিরিঙ্গণঃ বিদ্যুৎ, নক্ষত্রং, ভাস্বরঃ = সূর্য্যঃ চ। তত্তৎস্বরূপং স্থূলং, সূক্ষ্মং, শান্তং, তীব্রং, চপলং, অচপলং, রক্তং, নীলং, শুক্লং বা জ্যোতিঃ অন্তঃ বহিশ্চ ) সদা যুক্তস্য ( আত্মরতস্য ) যোগিনঃ ( যোগি সম্বন্ধে। যোগিনা ইত্যর্থঃ ) সূক্ষ্মরূপেণ ( ব্রহ্মণঃ সূক্ষ্মাকারত্বেন) দৃশ্যন্তে। ততঃ তস্য অণিমাদিকম্ ঐশ্বর্য্যম্ অচিরাৎ ( শীঘ্রং ) জায়তে।

**অনুবাদ।** [এখন হংসমন্ত্রের ধ্যানফল বলা হইতেছে]। (প্রাণবায়ু 'হং'শব্দে বাহির হয়, এবং 'সঃ' শব্দে প্রবেশ করে; অতএব 'হংসঃ' এই মন্ত্র জীবের নিজের মধ্যে স্বতঃই উদয় হয়, ইহা অন্যান্য মন্ত্রের ন্যায় গুরুর উপদেশ অপেক্ষা করে না, তাই ইহাকে আত্মমন্ত্র বলে)। এই আত্মমন্ত্র সদা অভ্যাস করিলে, পরতত্ত্ব (ব্রহ্মের স্বরূপ) প্রকাশ পায়। অণিমাদি সিদ্ধির উপায়স্বরূপ সেই পরতত্ত্ব প্রকাশের চিহ্নসমূহ [অথবা তদভিব্যক্তিচিহ্ন ও সিদ্ধ্যুপায়] আমার নিকট হইতে শুন॥ সদা যুক্ত (আত্মরত) যোগী পরব্রহ্মের সূক্ষ্মরূপে দীপশিখা, চন্দ্র, জোনাকী-পোকা, বিদ্যুৎ, নক্ষত্র ও সূর্য্যের ন্যায় জ্যোতিঃ অন্তরে ও বাহিরে দেখিতে পায়, তারপর তাহার অণিমাদি ঐশ্বর্য্য জন্মে।

নাস্তি নাদাৎ পরো মন্ত্রো ন দেবঃ স্বাত্মনঃ পরঃ॥
২১। নানুসন্ধেঃ পরা পূজা ন হি তৃপ্তেঃ পরং সুখম্।
গোপনীয়ং প্রযত্নেন সর্বদা সিদ্ধিমিচ্ছতা।
মদ্ভক্ত প্রতিজ্ঞায় কৃতকৃত্যঃ সুখী ভবেৎ॥

ব্যাখ্যা। নাদাৎ (অন্তর্গতানাহতশব্দাৎ) পরঃ (শ্রেষ্ঠঃ) মন্ত্রঃ নাস্তি, অস্য জপে বাগাদিচেষ্টাপেক্ষাভাবাৎ সহসা অস্মিন্ মনোনিবেশাৎ সৌকর্য্যেণ চিত্তসংযমো ভবতি. নাদো হি আকাশলিঙ্গম্। ক্রমাৎ সূক্ষ্মসূক্ষ্মতররূপেণ তচ্ছ্রবণান্তরং মনঃ শূন্যাকাশে বিলীয়তে। ততঃ ব্রহ্মপ্রাপ্তিঃ ঘটতে। অন্যমন্ত্রজপেন তু মোক্ষবিরোধিসুখভোগাদিঃ লভ্যতে। অতঃ নাদঃ এব শ্রেষ্ঠমন্ত্রঃ ইতি ভাবঃ]। স্বাত্মনঃ (জীবাত্মনঃ) পরঃ (শ্রেষ্ঠঃ দেবঃ (সিদ্ধিদায়কঃ ধ্যানপূজাদ্যপেক্ষঃ শক্তিমান্ জীবঃ) অস্তি [জীবাত্মনঃ জ্ঞানধ্যানাদিনা ব্রহ্মলাভানন্তরং মোক্ষঃ সংজায়তে। অন্যদেবাৎ তু মোক্ষাননুকূলা সিদ্ধিঃ প্রাপ্যতে। অতঃ জীবাত্মা শ্রেষ্ঠদেবঃ। তস্য ধ্যানপূজাদিঃ এব সদা কর্ত্তব্যঃ ইতি ভাবঃ] অনুসন্ধেঃ (অনুসন্ধানাৎ—অন্বেষণাৎ। সর্ব্বেষু বস্তুষু আত্মদর্শনার্থং চেষ্টা, গুরুদর্শিতব্রহ্মপ্রাপ্ত্যুপায়সাধনঞ্চ, তস্মাৎ ইত্যর্থঃ। ব্রহ্মবিচারণায়া ইতি তাৎপর্য্যম্।) পরা (শ্রেষ্ঠা) পূজা ন অস্তি [পুষ্পচন্দনাদিনা দেবং সন্তোষ্য ভোগৈশ্বর্য্যং লভ্যতে। তৎ হি মোক্ষবিরোধি। ব্রহ্মবিচারণয়া তু সদ্যঃ এব মোক্ষঃ প্রাপ্যতে। অতঃ আত্মানুসন্ধানম্ এব শ্রেষ্ঠপূজা ইতি ভাবঃ] তৃপ্তেঃ (আকাঙ্ক্ষানিবৃত্তেঃ যদৃচ্ছালাভে সন্তোষাৎ ইতি যাবৎ) পরং (শ্রেষ্ঠং) সুখং ন হি অস্তি [যাবৎ ভোগাদিষু আকাঙ্ক্ষা বিদ্যতে, তাবৎ শান্তিঃ নাধিগম্যতে; তচ্ছান্তৌ পূর্ণসুখং প্রজায়তে, উদ্বিগ্নতা চ

পগচ্ছতি। আকাঙ্ক্ষায়াঃ সীমা নাস্তি। একস্মিন্ অধিগতে
ন্যস্মিন্ লিপ্সা জায়তে, উদ্বিগ্নতা চ পদে পদে। যথাগত-
স্বয়্ চ সন্তোষঃ নিরাকাঙ্ক্ষতাজননাৎ সততং সুখং বিদধাতি
তি ভাবঃ)। মদ্ভক্তঃ (শিবনিষ্ঠঃ) সিদ্ধিম্ (নির্ব্বাণাদি
ধযাম্) ইচ্ছতা জনেন সর্ব্বদা প্রযত্নেন গোপনীয়ম্
'ভবেদ্ বীর্য্যবতী গুপ্তা নির্ব্বীর্য্যা তু প্রকাশিতা' ইত্যুক্তেঃ)
তৎ (সিদ্ধিরহস্যং) বিজ্ঞায় কৃতকৃত্যঃ (কৃতার্থঃ) সুখী চ
বেৎ (ভবিতুং শক্নোতি ইত্যর্থঃ)।

**অনুবাদ**। নাদ হইতে আর শ্রেষ্ঠ মন্ত্র নাই,
কেননা ইহার জপ করিলে বাগাদি চেষ্টা না থাকায়
ত্তবিক্ষেপ হয় না; কাজেই উহাতে মনঃ সহজে
নবিষ্ট হয়। আর এই নাদ আকাশের লিঙ্গ হওয়ায়
ক্ষ্ম হইতে সূক্ষ্মতর ধ্বনি শ্রবণ করার পর, মনঃ শূন্য-
য় আকাশে লীন হইয়া যায়। তখন ব্রহ্মপ্রাপ্তি ঘটে।
ন্য মন্ত্রজপে মোক্ষপ্রতিকূল ভোগাদি উপস্থিত
য়, চিত্তসংযমও সহজে হয় না)। আত্মা অপেক্ষা
ার শ্রেষ্ঠ দেবতা নাই, (কেননা ইহার ধ্যান-
ানাদি দ্বারা মোক্ষলাভ হয়, আর অন্য দেবতার

আরাধনায় মোক্ষের অননুকূল ভোগসুখাদি আয়ত্ত হয়)। আত্মানুসন্ধানের অপেক্ষা আর শ্রেষ্ঠ পূজা নাই, ( কেননা ইহা মুক্তিদান করে ; ফুলচন্দন দ্বারা পূজায় দেবপ্রীতিহেতু ভোগসুখই জন্মে, আর চিত্তবিক্ষেপ ঘটে )। তৃপ্তি হইতে আর সুখ নাই, ( কেননা যত-ক্ষণ আকাঙ্ক্ষা থাকে, ততক্ষণ উদ্বিগ্নতাদি থাকে, আর আকাঙ্ক্ষারও পরিসীমা নাই। অনায়াসে যাহা লভ্য হয়, তাহাতে সন্তুষ্ট থাকিয়া আকাঙ্ক্ষার নিবৃত্তি করিলে পূর্ণ সুখ বর্ত্তমান থাকে )। যে সিদ্ধি ইচ্ছা করে, সে প্রযত্নসহকারে এই রহস্য সর্ব্বদা গোপন রাখিবে (কারণ গুপ্ত থাকিলেই বিদ্যা বীর্য্যবতী হয়)। আমার ভক্ত ইহা বিজ্ঞাত হইয়া কৃতকৃত্য ও হইয়া থাকে ।

২২। যস্য দেবে পরা ভক্তির্যথা দেবে তথা গুরৌ।
তস্যৈতে কথিতা হ্যর্থাঃ প্রকাশন্তে মহাত্মনঃ ॥

ইতি দ্বিতীয়োঽধ্যায়ঃ।

ব্যাখ্যা। যস্য দেবে ( অবোধ্যদেবতায়াং ) পরা

ঐকান্তিকী ) ভক্তিঃ বিদ্যতে। যথা দেবে তথা গুরৌ অপি পরা ভক্তিঃ বিদ্যতে ( যঃ উভৌগুরুদেবৌ পরয়া ভক্ত্যা সন্তোষয়তি ইত্যর্থঃ ), তস্য মহাত্মনঃ ( উদারস্বভাবস্য সম্বন্ধে, তদ্ধিতায় ইত্যর্থঃ ) এতে কথিতাঃ ( ময়া ব্যক্তাঃ ) অর্থাঃ ( রহস্যানি ) প্রকাশন্তে ( আবির্ভবন্তি। স স্বয়মেব ইমান্ বিষয়ান্ জানন্তি ইত্যর্থঃ )। [ গুরুদেবয়োঃ অচলয়া ভক্ত্যা এব তত্ত্বং জ্ঞাতুং শক্যতে ইতি ভাবঃ ]।

**অনুবাদ**। যাঁহার দেবতায় ঐকান্তিক ভক্তি আছে এবং যেরূপ দেবতায়, সেইরূপ গুরুতে অচলা অটলা ভক্তি বিদ্যমান, সেই মহাত্মার নিকটই আমার কথিত এই বিষয়সমূহ প্রকাশ পায় ( অর্থাৎ দেবগুরু-ভক্তিদ্বারাই সাধক নিজে নিজে তত্ত্ব উপলব্ধি করিতে পারেন )।

দ্বিতীয় অধ্যায়ের অনুবাদ সমাপ্ত।

## তৃতীয়োঽধ্যায়ঃ।

১। যন্নমস্যং চিদাখ্যাতং যৎ সিদ্ধীনাং চ কারণম্।
যেন বিজ্ঞাতমাত্রেণ জন্মবন্ধাৎ প্রমুচ্যতে ॥

২। অক্ষরং পরমো নাদঃ শব্দব্রহ্মেতি কথ্যতে।

ব্যাখ্যা। [অধুনা নাদস্বরূপং বর্ণয়তি]: যৎ নমস্যং (পূজ্যং), চিদাখ্যাতং (চিৎ চৈতন্যং তেন আখ্যাতং প্রথিতং) চ ভবতি। যৎ চ সিদ্ধীনাং (নির্ব্বাণাদীনাং) কারণং (প্রাপ্তিহেতুঃ) ভবতি। যেন বিজ্ঞাতমাত্রেণ (যৎ বিজ্ঞায় এব ইত্যর্থঃ) জন্মবন্ধাৎ (জন্মরূপবন্ধনাৎ) প্রমুচ্যতে (লোকঃ মুক্তো ভবতি ইত্যর্থঃ)। তৎ অক্ষরং (ন ক্ষরতি নশ্যতি যৎ তৎ, তৎ তু ধ্বন্যাত্মকাঃ অকারাদিক্ষকারান্তপঞ্চাশদ্ বর্ণাঃ। বর্ণানাং স্ফোটাখ্যঃ ধ্বনিঃ নিত্যঃ।) পরমঃ ('ওঙ্কারঃ' ইতি বিশ্বঃ), নাদঃ ( ব্রহ্মস্বরূপঘোষবিশেষঃ, তথা চোক্তং 'নাভেরূর্দ্ধং হৃদিস্থানান্ মারুতঃ প্রাণসংজ্ঞকঃ। নদতি ব্রহ্মরন্ধ্রান্তে তেন নাদঃ প্রকীর্ত্তিতঃ। ইতি), শব্দব্রহ্ম (শব্দঃ ঘোষঃ, তদ্রূপং ব্রহ্ম ( চ ইতি কথ্যতে।

অনুবাদ। যাহা নমস্য এবং চৈতন্য নামে খ্যাত, যাহা নির্ব্বাণাদি সমস্ত সিদ্ধির কারণ, এবং যাহা বিজ্ঞাত হওয়া মাত্রই জন্মরূপ বন্ধন হইতে লোক মুক্ত হয়, তাহা অক্ষর

(ধ্বন্যাত্মক নিত্যাকারাদিক্ষকারান্তবর্ণ), পরম (ওঁকার), নাদ (প্রাণ-বায়ু নাভির ঊর্দ্ধে হৃদয়দেশ হইতে উত্থিত হইয়া সুষুম্নামধ্যে সূক্ষ্ম শব্দ করে বলিয়া ঐ শব্দকে নাদ বলে) এবং শব্দব্রহ্ম (শব্দস্বরূপ পরব্রহ্ম) এই সকল নামে খ্যাত।

মূলাধারগতা শক্তিঃ স্বাধারা বিন্দুরূপিণী ॥
৩। তস্যামুৎপদ্যতে নাদঃ সূক্ষ্মবীজাদিবাঙ্কুরঃ।
তাং পশ্যন্তীং বিদুর্বিশ্বং যয়া পশ্যন্তি যোগিনঃ ॥

ব্যাখ্যা। মূলাধারগতা (গুহ্যলিঙ্গয়োঃ মধ্যদেশস্থা) শক্তিঃ (পরানামিকা অব্যক্তা নাদশক্তিঃ) স্বাধারা (সাধিষ্ঠানগতা।) সতী বিন্দুরূপিণী ভবতি (সূক্ষ্মজ্যোতিঃকণারূপা, যোগিনা দৃশ্যতে ইত্যর্থঃ)। তস্যাং (বিন্দুরূপিণ্যাং শক্ত্যাং) সূক্ষ্মবীজাৎ অঙ্কুরঃ ইব নাদঃ উৎপদ্যতে। তাং (নাভিদেশগতাং নাদশক্তিং) পশ্যন্তীম্ ইতি নাম্না মুনয়ঃ বিদুঃ (জানন্তি), যয়া (পশ্যন্তীশক্ত্যা, যদ্ধ্যানেন ইত্যর্থঃ) যোগিনঃ বিশ্বং (সর্ব্বং জগৎ) পশ্যন্তি (জগতঃ অতীন্দ্রিয়বিষয়মপি অনুভবন্তি ইত্যর্থঃ)।

অনুবাদ। মূলাধারস্থা পরা নাদশক্তি

স্বাধিষ্ঠানে আসিলে, বিন্দুরূপ সূক্ষ্মজ্যোতিঃস্বরূপে তাহা যোগীর নিকট প্রকাশমান হয়॥ সূক্ষ্ম বীজ হইতে যেমন অঙ্কুর উদ্গত হয়, সেইরূপ সেই বিন্দুরূপা শক্তি হইতে নাদ উৎপন্ন হয়। [ঐ সূক্ষ্মজ্যোতিঃতে যোগী মনঃসংযম করিতে থাকিলে, যখন শক্তি নাভিদেশে উপস্থিত হয়, তখন তিনি সূক্ষ্মনাদ শ্রবণ করেন। এই নাদই অঙ্কুরস্বরূপ, ইহা বিন্দুরূপ বীজ হইতে উৎপন্ন। পরে ইহা বৈখরীরূপ বৃক্ষে পরিণত হয়; ইহাই তাৎপর্য্য ]

৪। হৃদয়ে ব্যজ্যতে ঘোষো গর্জ্জৎপর্জ্জন্যসন্নিভঃ।
তত্র স্থিতা সুরেশান মধ্যমেত্যভিধীয়তে॥

ব্যাখ্যা। হৃদয়ে (বক্ষোদেশে, হৃদয়ং গত্বা ইতি ভাবঃ) গর্জ্জৎপর্জ্জন্যসন্নিভঃ (শব্দায়মানমেঘসদৃশঃ, মেঘধ্বনিবৎ ইত্যর্থঃ) ঘোষঃ (শব্দঃ) তয়া নাদশক্ত্যা ব্যজ্যতে (অভিব্যক্তঃ ক্রিয়তে)। হে সুরেশান (ব্রহ্মন্) সা নাদশক্তিঃ তত্র (হৃদয়ে) স্থিতা সতী মধ্যমা (সপ্তস্বরাণাং মধ্যে ক্রৌঞ্চস্বরতুল্যা চতুর্থস্বরূপা। নাপি সূক্ষ্মা কেবলং যোগিভিঃ জ্ঞেয়া। সা তু

পশ্যন্তীভাবাৎ অধিকতরং প্রকাশমানা। এতস্মাৎ মধ্যমা) ইতি অভিধীয়তে (কথ্যতে) মুনিভিঃ ইতি শেষঃ।

**অনুবাদ।** সেই নাদশক্তি হৃদয়ে (বক্ষোদেশে) আসিলে, মেঘের ধ্বনির ন্যায় সূক্ষ্ম শব্দ অভিব্যক্ত হয়। হে ব্রহ্মন্, এই নাদশক্তি হৃদয়ে থাকার কালে মধ্যমা বলিয়া কথিত হয়, (কারণ এই শব্দ সপ্তস্বরের মধ্যে ক্রৌঞ্চ পক্ষীর রবের ন্যায় চতুর্থ-মধ্যমা স্বরতুল্য। আর এই শব্দ পশ্যন্তী শব্দ হইতে অধিকতর বিকাশিত)।

৫। প্রাণেন চ স্বরাখ্যেন প্রথিতা বৈখরী পুনঃ।
শাখাপল্লবরূপেণ তাল্বাদিস্থানঘট্টনাৎ॥
৬। অকারাদিক্ষকারান্তান্যক্ষরাণি সমীরয়েৎ।
অক্ষরেভ্যঃ পদানি স্যুঃ পদেভ্যো বাক্যসম্ভবঃ॥
৭। সর্বে বাক্যাত্মকা মন্ত্রা বেদশাস্ত্রাণি কৃৎস্নশঃ।
পুরাণানি চ কাব্যানি ভাষাশ্চ বিবিধা অপি॥
৮। সপ্তস্বরাশ্চ গাথাশ্চ সর্বে নাদসমুদ্ভবাঃ।

ব্যাখ্যা। পুনঃ চ স্বরাখ্যেন ('স্বর' নাম্না) প্রাণেন

( প্রাণবায়ুনা ) প্রথিতা ( বিখ্যাতা ) বৈখরী ( বি বিশেষেণ, খরা তিগ্মা সাতিশয়প্রকাশমানা ইতি যাবৎ ইতি বিখরা, সা এব বৈখরী স্বার্থে অণ্-প্রত্যয়েন নিষ্পন্না। সাতিশয়-প্রকাশমানত্বাৎ সর্ব্বৈরেব বোধ্যা ইত্যাশয়ঃ ) তাল্বাদিস্থানঘট্টনাৎ ( তালুপ্রভৃতিবাগিন্দ্রিয়াণি আহত্য ইত্যর্থঃ ) শাখাপল্লবরূপেণ ( অধুনা সা নাদশক্তিঃ বৃক্ষভাবং প্রাপ্য শাখাপত্রস্বরূপেণ ) অকারাদিক্ষকারান্তানি ( পঞ্চাশৎ ) অক্ষরাণি ( ধ্বন্যাত্মকান্ বর্ণান্ ) সমীরয়েৎ ( শব্দেন প্রকাশয়তি ইত্যর্থঃ )। ততঃ অক্ষরেভ্যঃ ( যথাযথম্ অক্ষরসমূহানাং যোগাৎ ইত্যর্থঃ ) পদানি স্যুঃ ( অক্ষরযোগঃ পদং কথ্যতে ইত্যর্থঃ )। পদেভ্যঃ বাক্যসম্ভবঃ ( যথাযথং পদানাং যোগেন বাক্যং ভবতি ইত্যর্থঃ )। সর্ব্বে মন্ত্রাঃ ( গুপ্তভাষণার্থমন্ত্রধাতোঃ মন্ত্রঃ নিষ্পন্নঃ। স হি বিধ্যুক্তকর্ম্মসাধকঃ সাধারণলোকজ্ঞানাৎ গুপ্তার্থবদ্বাক্যসম্ভারঃ বেদাংশবিশেষঃ ) বাক্যাত্মকাঃ ( বাক্য-স্বরূপাঃ ) ভবন্তি। কৃৎস্নশঃ ( সমস্তানি ) বেদশাস্ত্রাণি ( বেদাশ্চ শ্রুতিস্মৃত্যাদিধর্ম্মশাস্ত্রাণি চ ) পুরাণানি চ, কাব্যানি চ বিবিধাঃ ( নানাবিধঃ ) ভাষাঃ অপি ( চ ), সপ্তস্বরাঃ ( ষড়্জর্ষভগান্ধার মধ্যমঃপঞ্চম-ধৈবত নিষাদ-রূপাঃ ) চ, গাথাঃ ( গীতানি ) চ সর্ব্বে নাদসমুদ্ভবাঃ ( নাদরূপশক্তিতঃ উৎপন্নাঃ ) ভবন্তি।

**অনুবাদ।** তৎপর স্বরনামক প্রাণরূপে

শ্যাত বৈখরী তালুপ্রভৃতি স্থান সঞ্চালন করিয়া শাখাপল্লবরূপে অকার হইতে ক্ষকারপর্য্যন্ত পঞ্চাশৎ অক্ষর অভিব্যক্ত করে। [ইহার তাৎপর্য্য এই যে, নাদশক্তি বক্ষোদেশে আসিয়া মধ্যমা নাম গ্রহণান্তর প্রাণবায়ুর সহিত একীভূত হয়; তৎপর ঊর্দ্ধগামী হইয়া কণ্ঠ, তালু, মূর্দ্ধা, জিহ্বাপ্রভৃতি বাগিন্দ্রিয়গণকে সঞ্চালিত করে। তৎপর তাহা দ্বারা অকারাদি বর্ণের ধ্বনি প্রকাশ করে। ইহা সর্ব্ব সাধারণের শ্রুতি-গোচর হয় বলিয়া নাদশক্তি কণ্ঠদেশে আসার পর হইতেই বৈখরী-নাম পরিগ্রহ করে। এখানে সে বৃক্ষরূপে পরিণত হয়, তাই সকলের দৃশ্য। তৎপর মুখে যাইয়া শাখাপল্লব প্রোদ্ভিন্ন করে। ইহাই অক্ষরের ধ্বনি। এখানে আশঙ্কা করা উচিত নহে যে, কেবল সংস্কৃত ভাষার অক্ষরই সর্ব্বত্র প্রকাশিত হয়। তাহা হইলে ইংরেজী প্রভৃতি ভাষায় এ নিয়ম খাটে না। যদিও বিভিন্ন ভাষায় বর্ণ বিভিন্ন, তথাপি তাহাদের ধ্বনি সর্ব্বত্র এক। প্রগাঢ় চিত্তসংযম থাকিলে শিক্ষা না করিয়াও সমস্ত ভাষার অর্থ ধ্বনি-

আপনার দিকে আকর্ষণ করে। তজ্জন্য জীব বিশ্রাম করিতে পারে না। ইহাই তাৎপর্য্য ]। প্রাণবায়ু 'হ' এই বর্ণের ধ্বনিসহকারে বহির্গত হয়, এবং 'স' এই বর্ণের ধ্বনি সহকারে প্রবেশ করে। তাহাতে 'হংস, হংস' এই মন্ত্র উৎপন্ন হয়। তাহা জীব সর্ব্বদা জপ করে। তাহা জানিয়া যিনি নিত্য অক্ষর ওঙ্কারকে অবগত হন, তিনিই প্রকৃত যোগবিৎ। [ 'হংসঃ হংসঃ হংসঃ' এইরূপে জপ করিতে থাকিলে 'স' এই পদ হ কারের পূর্ব্বে থাকায় সন্ধিতে 'সো' এই শব্দ হয়। তখন 'সোহং, সোহং' এইরূপ জপ হইতে থাকে। তারপর 'সোহং' এই পদের 'স' ও 'হ' পরিত্যক্ত হইলে 'ওং' অবশিষ্ট থাকে। ইহাই 'ওঁ'। যোগী শ্বাসপ্রশ্বাসে মনোনিবেশ করিয়া ক্রমে ইহা লাভ করেন ]।

৫৫। কন্দোর্দ্ধে কুণ্ডলী শক্তির্মুক্তিরূপা হি যোগিনাম্
বন্ধনায় চ মূঢ়ানাং যস্তাং বেত্তি স যোগবিৎ ॥

ব্যাখ্যা। কন্দোর্দ্ধে (কন্দঃ = মূলং = মূলাধারঃ। তস্য

ঊর্দ্ধে নাভিহৃদয়কণ্ঠাদিস্থানে। 'কণ্ঠোর্দ্ধে' ইতি পাঠান্তরম্ তস্যাপি একার্থে সঙ্গতিঃ।) স্থিতা কুণ্ডলীশক্তিঃ (স্থূলত্বেন শ্বাসপ্রশ্বাসরূপা, মধ্যমত্বেন হংসরূপা, সূক্ষ্মত্বেন চ ওঙ্কাররূপা জীবশক্তিঃ) হি যোগিনাং (শ্বাসপ্রশ্বাসধ্বনৌ মনঃসংযমকারিণাং) মুক্তিরূপা (মোক্ষদা) ভবতি, মূঢ়ানাং (শ্বাসপ্রশ্বাসধ্বনিজ্ঞান-হীনানাং) চ বন্ধনায় (সুখদুঃখাদিভোগরূপসংসারপ্রাপণায়) কল্পতে। যঃ তাং (কুণ্ডলীং) বেত্তি, সঃ যোগবিৎ ভবতি।

**অনুবাদ।** মূলাধারের ঊর্দ্ধে কণ্ঠাদিস্থানে অবস্থিত কুণ্ডলী শক্তি (যে জীবশক্তি স্থূলরূপে শ্বাস-প্রশ্বাস, মধ্যমরূপে হংস এবং সূক্ষ্মরূপে ওঙ্কার) যোগীদের (যাহারা শ্বাসপ্রশ্বাস ধ্বনিতে মনঃসংযম করে) মুক্তির কারণ, এবং মূঢ়দের (যাহারা ঐ ধ্বনি জানে না) বন্ধনের (সুখদুঃখাদি ভোগরূপ সংসারের) হেতু।

৫৬। ভূর্ভুবঃস্বরিমে লোকাশ্চন্দ্রসূর্য্যাঽগ্নিদেবতাঃ।
যাসু মাত্রাসু তিষ্ঠন্তি তৎ পরং জ্যোতিরোমিতি॥

৫৭। ত্রয়ঃ কালাস্ত্রয়ো দেবাস্ত্রয়ো লোকাস্ত্রয়ঃ স্বরাঃ।
ত্রয়ো বেদাঃ স্থিতা যত্র তৎপরং জ্যোতিরোমিতি॥

ব্যাখ্যা। [ অধুনা 'অ, উ, ম্' ইতি ওঙ্কারাবয়বানাম্ র্থঃ যথাক্রমম্ আহ ] ইমে ভূর্ভুবঃস্বঃ লোকাঃ [ 'ভূর্ভুবঃস্বঃ' ইতি ব্যাহৃতয়ঃ ), ইমে লোকাঃ ( ত্রিলোকম্ ) ইত্যপি ন্বয়ঃ ] চন্দ্রসূর্য্যাগ্নিদেবতাঃ চ যাসু মাত্রাসু ( অকারো-রমকাররূপাণাম্ ওঁকারাবয়বানাং মধ্যে। মাত্রা = অক্ষরা-নঃ ) তিষ্ঠন্তি ( ভূরাদিলোকাঃ চন্দ্রাদিদেবতাঃ সৃষ্টিকালে কারাদেঃ প্রাদুর্ভূতাঃ সন্তঃ তেষু এব ধার্য্যন্তে ইত্যর্থঃ ) ঃ ( অকারাদিমাত্রাসমষ্টিঃ ) ওমিতি ( ওঁকারনাম্না ) পরঃ। াতিঃ ভবতি [ পরব্রহ্ম অকারাদিনা লোকাদীন্ জ্ঞাপয়িত্বা রাররূপেণ প্রকাশতে ইতি ভাবঃ ]। যত্র ( যস্য অবয়বেষু ) ঃ কালাঃ ( ভূত-ভবিষ্যদ্-বর্ত্তমানাঃ ), ত্রয়ঃ দেবাঃ ( ব্রহ্ম-ষ্ণু-রুদ্রাঃ ), ত্রয়ঃ লোকাঃ ( ভূর্লোকঃ, অন্তরীক্ষলোকঃ, সর্গ াকশ্চ মর্ত্তপাতালস্বর্গলোকাঃ বা। ) ত্রয়ঃ স্বরাঃ (উদাত্তানুদাত্ত-বতরূপাঃ ), ত্রয়ঃ বেদাঃ চ স্থিতাঃ ভবন্তি ( তেভ্যঃ প্রাদুর্ভূয় ন্যেব আশ্রয়ন্তে ইত্যর্থঃ) তৎ ওমিতি পরং জ্যোতিঃ।

অনুবাদ। [ এখন ওঁকারের অ, উ, ম্, ই তিন অবয়বের অর্থ যথাক্রমে বলা হইতেছে ]। ভূর্ভুবঃ স্বঃ এই তিন ব্যাহৃতি, এই লোকসকল অর্থাৎ ভূর্ভুবঃ স্বঃ-নামক, মর্ত্য, অন্তরীক্ষ ও স্বর্গ-

লোক ), চন্দ্র, সূর্য্য ও অগ্নি এই তিন দেবতা যাহার মাত্রায় ( অর্থাৎ বর্ণরূপ অবয়বে ) অবস্থিত ( অর্থাৎ সৃষ্টিকালে অকারাদি হইতেই ইঁহারা উদ্ভূত হইয়া তাহাদিগকেই আশ্রয় করিয়া আছে ), তাহাই পরম জ্যোতিঃস্বরূপ ওঙ্কার ( অর্থাৎ পরব্রহ্ম অকারাদি দ্বারা লোকাদি জ্ঞাপন করিয়া ওঙ্কাররূপে প্রকাশ পাইতেছেন ) ভূত, ভবিষ্যৎ, বর্ত্তমান এই তিন কাল, ব্রহ্মা, বিষ্ণু ও রুদ্র এই তিন দেবতা, মর্ত্ত্য, অন্তরীক্ষ ও স্বর্গ ( মর্ত্ত্য, পাতাল ও স্বর্গ ) এই তিন লোক, উদাত্ত, অনুদাত্ত ও স্বরিত এই তিন স্বর এবং তিন বেদ যাহার বর্ণাবয়বে অবস্থিত,তাহাই পরমজ্যোতিঃ-স্বরূপ ওঙ্কার ।

৫৮ । চিত্তে চলতি সংসারো নিশ্চলং মোক্ষ উচ্যতে ।
তস্মাচ্চিত্তং স্থিরীকুর্য্যাৎ প্রজ্ঞয়া পরয়া বিধে ॥

ব্যাখ্যা । চিত্তে ( প্রাণস্পন্দস্বরূপে মনসি ) চলতি ( চঞ্চলতাং গতে সতি ) সংসারঃ ভবতি, নিশ্চলং ( স্থিরং ) চিত্তং তু মোক্ষঃ উচ্যতে । ( চিত্তস্পন্দরাহিত্যাদ্ এব দুঃখ-

মোহাদিরাহিত্যম্। তদ্ভাবে তদ্ভাবঃ ইত্যর্থঃ)। তস্মাৎ হে বিধে! (ব্রহ্মন্), পরয়া প্রজ্ঞয়া (ব্রহ্মবুদ্ধ্যা) চিত্তং স্থিরী-কুর্য্যাৎ।

**অনুবাদ।** চিত্তের (প্রাণস্পন্দরূপ মনের) চঞ্চলতাই সংসার, এবং ইহার নিশ্চলতাই মোক্ষ বলিয়া কথিত। অতএব হে ব্রহ্মন্, পরম প্রজ্ঞা-লঙ্কারে (অর্থাৎ ব্রহ্মবুদ্ধিতে) চিত্ত স্থির করা উচিত (কারণ ব্রহ্মবুদ্ধি বিনা চিত্ত স্থির করিলে, তদাগত বিভূতি হইতে সংসারে পতন ভয় থাকে)।

৫৯। চিত্তং কারণমর্থানাং তস্মিন্ সতি জগত্রয়ম্।
তস্মিন্ ক্ষীণে জগৎ ক্ষীণং তচ্চিকিৎস্যং প্রযত্নতঃ॥

ব্যাখ্যা। চিত্তম্ অর্থানাং (সংসারবিষয়াণাং) কারণম্। তস্মিন্ সতি জগৎত্রয়ং (ভূর্ভুবঃস্বঃ) বিদ্যতে (জগতাং জ্ঞানং প্রতিভাতি ইত্যর্থঃ)। তস্মিন্ ক্ষীণে (চিত্তনাশে) সতি জগৎ ক্ষীণং (জগজ্জ্ঞানরাহিত্যম্ ইত্যর্থঃ) ভবতি। তৎ (চিত্তং) প্রযত্নতঃ (সর্ব্বশক্তিপ্রয়োগেন) চিকিৎস্যম্ (তস্য চাঞ্চল্যরূপরোগাপনয়নং কুর্য্যাৎ ইত্যর্থঃ)।

**অনুবাদ।** চিত্তই সংসারবিষয়ের কারণ।

তাহার বিদ্যমানতায়ই জগৎত্রয় বিদ্যমান (অর্থাৎ চিত্ত থাকাতেই জগৎত্রয় প্রতিভাত হয়), আর তাহার ক্ষয়েই জগৎ ক্ষয় প্রাপ্ত হয় (অর্থাৎ জগতের জ্ঞান নষ্ট হওয়ায় কৈবল্য লাভ হয়)। অতএব প্রযত্নসহকারে তাহার চিকিৎসা করা প্রয়োজন (অর্থাৎ চিত্তের চাঞ্চল্যরূপ রোগ দূর করিতে যত্ন করা উচিত)।

৬০। মনোহহং গগনাকারং মনোহহং সর্ব্বতোমুখম্।
মনোহহং সর্ব্বমাত্মা চ ন মনঃ কেবলং পরঃ॥

ব্যাখ্যা। [পরাংপ্রজ্ঞাং ব্যনক্তি] অহং গগনাকারং (আকাশস্বরূপং) মনঃ ভবামি (মম মনঃ আকাশবৎ নির্লিপ্তম্ ইত্যর্থঃ), অহং সর্ব্বতোমুখং মনঃ ভবামি (মম মনঃ সর্ব্বদর্শি ইত্যর্থঃ), অহং সর্ব্বং মনঃ (মননরূপং), আত্মা চ ভবামি [মনোহহম্' ইত্যত্র মনঃস্বরূপম্ অহম্ অহম্ভাবঃ ইত্যর্থোহপি সম্ভবতি। তেন 'মনোহহং' সর্ব্বম্ (জগদাদিকম্), আত্মা চ ভবতি ইত্যন্বয়ঃ]। ন মনঃ ('মনঃ ন ভবতি' ইতি, মনোহীনতা, চিত্তস্থিরতা ইত্যর্থঃ) কেবলঃ (একঃ, দ্বৈতহীনঃ) পরঃ (পরভাবঃ, মোক্ষঃ) ভবতি।

**অনুবাদ।** [পূর্ব্বোক্ত পরা প্রজ্ঞা কি,

তাহা বলা হইতেছে ]। আমার মনঃ আকাশের ন্যায় নির্লিপ্ত, সর্ব্বদর্শী, সর্ব্ববিষয় মননযোগ্য ও আত্ম-স্বরূপ। মনঃ না থাকাই ( অর্থাৎ চিত্তোপশমই ) একত্ববোধক শ্রেষ্ঠভাব ( অর্থাৎ মোক্ষ )।

৬১। মনঃ কর্ম্মাণি জায়ন্তে মনো লিপ্যতি পাতকৈঃ।
মনশ্চেতুন্মনীভূয়ান্ন পুণ্যং ন চ পাতকম্॥

ব্যাখ্যা। কর্ম্মাণি মনঃ ( চিত্তম্ অবলম্ব্য ইত্যর্থঃ ) জায়ন্তে ( লোকঃ চিত্তম্ অবলম্ব্য কর্ম্ম করোতি ইত্যর্থঃ )। মনঃ পাতকৈঃ লিপ্যতি। চেৎ ( যদি ) মনঃ উন্মনীভূয়াৎ (মননরূপ-কার্য্যং ত্যজেৎ ইত্যর্থঃ ), তর্হি ন পুণ্যং, ন চ পাতকং ভবেৎ ( চিত্তোপশমে কর্ম্ম ন বিদ্যতে। অতঃ পুণ্যপাপফলং মনসঃ ন বর্ত্ততে ইত্যর্থঃ )।

অনুবাদ। মনকে অবলম্বন করিয়া কর্ম্ম করা হয়। অতএব মনঃ পাপের দ্বারা লিপ্ত হয়। কিন্তু যদি মনের উন্মনীভাব ( অর্থাৎ মনন-রাহিত্য ) হয়, তবে আর পুণ্যও থাকে না, পাপও থাকে না, ( কেন না চিত্তোপশম হইলে কর্ম্ম থাকে না )।

৬২ । মনসা মন আলোক্য বৃত্তিশূন্যং যদা ভবেৎ ।
ততঃ পরং পরব্রহ্ম দৃশ্যতে চ সুদুর্ল্লভম্ ॥

ব্যাখ্যা । যদা মনসা ( বুদ্ধ্যা ) মনঃ ( মনঃস্বরূপং তৎকার্য্যঞ্চ ) আলোক্য ( অনুভূয় ) লোকঃ বৃত্তিশূন্য ( মনোব্যাপাররহিতং, তেন কর্ম্মবিরতঞ্চ যথা স্যাৎ তথা ) ভবেৎ, ততঃ ( তদা ) সুদুর্ল্লভং পরং ( সর্ব্বাতীতং ) পরব্রহ্ম দৃশ্যতে ( স্বাত্মনি অনুভূয়তে ) ।

**অনুবাদ ।** তখন মনের দ্বারা মনকে দেখিয়া ( অর্থাৎ বুদ্ধিদ্বারা মনের স্বরূপ ও তৎ কার্য্য অবগত হইয়া ) লোক বৃত্তিশূন্য হয় ( অর্থাৎ তাহার মনের ব্যাপার ও তজ্জনিত কর্ম্মপ্রবৃত্তি না থাকে ), তখন সর্ব্বাতীত সুদুর্ল্লভ পরব্রহ্ম দৃষ্ট ( অনুভূত ) হয় ।

৬৩ । মনসা মন আলোক্য মুক্তো ভবতি যোগবিৎ ।
মনসা মন আলোক্য উন্মন্যন্তং সদা স্মরেৎ ॥

ব্যাখ্যা । যোগবিৎ মনসা মনঃ আলোক্য মুক্তঃ ভবতি । মনসা মনঃ আলোক্য উন্মন্যন্তং (উন্মন্যাঃ = উন্মনীভাবস্য = চিত্তবৃত্তি-

শূন্যতায়াঃ অন্তং = শেষং = পশ্চাদ্ভাবং = ব্রহ্মরূপং) সদা স্মরেৎ।

অনুবাদ। যোগবিৎ মনের দ্বারা মনকে অবলোকন করিয়া মুক্ত হয়। মনের দ্বারা মনকে অবলোকন করিয়া উন্মনীর অন্তকে (অর্থাৎ চিত্তবৃত্তি শূন্য হইলে যে ব্রহ্মভাব অবশিষ্ট থাকে, তাহাকে) সদা স্মরণ করা উচিত।

৬৪। মনসা মন আলোক্য যোগনিষ্ঠঃ সদা ভবেৎ।
মনসা মন আলোক্য দৃশ্যন্তে প্রত্যয়া দশ॥

৬৫। যদা প্রত্যয়া দৃশ্যন্তে তদা যোগীশ্বরো ভবেৎ।

৬৬। বিন্দুনাদকলাজ্যোতীরবীন্দুধ্রুবতারকম্।
শান্তং চ তদতীতং চ পরংব্রহ্ম তদুচ্যতে॥

৬৭। হসত্যুল্লসতি প্রীত্যা ক্রীড়তে মোদতে তদা।
তনোতি জীবনং বুদ্ধ্যা বিভেতি সর্ব্বতো ভয়াৎ॥

৬৮। রোধ্যতে বুধ্যতে শোকে মুহ্যতে ন চ সম্পদা।
কম্পতে শত্রুকার্য্যেষু কামেন রমতে হসন্॥

৬৯। স্মৃত্বা কামরতং চিত্তং বিজানীয়াৎ কলেবরে।
যত্র দেশে বসেদ্বায়ুশ্চিত্তং তদ্বসতি ধ্রুবম্॥

ব্যাখ্যা। মনসা মনঃ অলোক্য সদা যোগনিষ্ঠঃ ভবেৎ (পরমাত্মনি আত্মসংযোগং কুর্য্যাৎ ইত্যর্থঃ)। মনসা মনঃ আলোক্য দশ প্রত্যয়াঃ (বক্ষ্যমাণবিন্দ্বাদিপরব্রহ্মজ্ঞানসাধকানি) দৃশ্যন্তে (অন্তর্দৃষ্ট্যা বুদ্ধ্যা চ অনুভূয়ন্তে)। যদা প্রত্যয়াঃ দৃশ্যন্তে, তদা লোকঃ যোগীশ্বরঃ ভবেৎ [দশপ্রত্যয়ান্ আহ] বিন্দুনাদকলাজ্যোতীরবীন্দুধ্রুবতারকং (১) বিন্দুঃ (সূক্ষ্মজ্যোতিঃ আত্মপ্রকাশশ্চ) (২) নাদঃ (অনাহতধ্বনিঃ, শব্দতত্ত্বঞ্চ) (৩) কলাঃ (বিদ্যা-প্রতিষ্ঠা নিবৃত্তি-শান্তি-শান্ত্যতীতনামিকাঃ জগতঃ কারণত্বেন প্রসিদ্ধাঃ সূক্ষ্মপঞ্চভূতস্বরূপাঃ সদাশিবস্য অংশাঃ) (৪) জ্যোতিঃ (নীলাদ্যুপলক্ষিতম্ অন্তঃবহিশ্চ দৃষ্টং তেজঃ), (৫) রবিঃ (সূর্য্যবৎ উগ্রতেজঃ), (৬) ইন্দুঃ (চন্দ্রবৎ শীতলতেজঃ), (৭) ধ্রুবং (আকাশং, পরমাকাশাদি-পঞ্চাকাশা ইত্যর্থঃ। অথবা নাসাগ্রে দৃষ্টঃ জ্যোতির্বিশেষঃ) (৮) তারকং (তারকাসমূহঃ, তারকাবৎ বিচিত্রক্ষুদ্রতেজাংসি ইত্যর্থঃ) (৯) শান্তং (শান্তরসঃ। তৎস্বরূপমাহ, ন যত্র দুঃখং ন সুখং ন চিন্তা ন দ্বেষরাগৌ ন চ কাচিদিচ্ছা। রসঃ স শান্তঃ কথিতো মুনীন্দ্রৈঃ, সর্ব্বেষু ভাবেষু শমপ্রমাণঃ॥ ইতি (১০) তদতীতং (তস্য শান্তস্য অতীতং। শান্তভাবাৎ বাঙ্‌মনসাগোচরা পরাবস্থা ইত্যর্থঃ) চ; তৎ (শান্তাতীতং) চ পরব্রহ্ম উচ্যতে (শান্তভাবম্ অতিক্রম্য যোগী পরব্রহ্ম-স্বরূপম্ অধিগচ্ছতি ইত্যর্থঃ)। [প্রত্যয়দর্শনস্য ফলমাহ]

গা (প্রত্যয়দর্শনকালে) প্রত্যয়দর্শী হসতি (অপূর্ব্বপ্রতীত্যা রাগাদিবিকারং কৃত্বা আনন্দম্ অনুভবতি), উল্লসতি (অন্তঃ আনন্দম্ অনুভবতি, বিষাদচিহ্নং চ তস্মিন্ ন দৃশ্যতে), প্রাপ্ত্যা (তৃপ্ত্যা) ক্রীড়তে (সদা সন্তুষ্টো ভবতি ইত্যর্থঃ) নন্দতে (চিত্তোৎসাহং প্রাপ্নোতি, সদা উৎসাহী ভবতি ইত্যর্থঃ), জীবনং (প্রাণস্থিতিকালং) তনোতি (বৃদ্ধিং নয়তি। তস্য আয়ুঃ দীর্ঘীভবেৎ ইত্যর্থঃ), বুদ্ধ্যা (নশ্বরত্বজ্ঞানাৎ ইত্যর্থঃ) সর্ব্বতঃ (সর্ব্বস্মাৎ) ভয়াৎ (ভয়কারণাৎ, সংসারস্য জন্মমরণাদিভীতিপ্রদবিষয়াৎ) বিভেতি (বিষয়ান্ পরিত্যজতি ইত্যর্থঃ), শোকে (ইষ্টবিয়োগরূপখেদকারণে) সতি রোধ্যতে (প্রজ্ঞয়াঃ তস্য শোকবেগম্ অবরুন্ধন্তি ইত্যর্থঃ), বুধ্যতে (ন মোহং প্রাপ্নোতি; আত্মানং তু স্মরতি ইত্যর্থঃ), সম্পদা (ধনমানাদিসম্পত্ত্যা) ন চ মুহ্যতে (মোহং প্রাপ্নোতি; আত্মজ্ঞানং বিস্মৃত্য তয়া রমতে ইত্যর্থঃ), শত্রুকার্য্যেষু (পরস্য অনিষ্টাচরণে) কম্প্যতে (বিভেতি। ন তৎ কুরুতে ইত্যর্থঃ), ততঃ কামরতং (কামে মৈথুনেচ্ছায়াং রতম্ অনুরক্তং) জ্ঞাত্বা (জ্ঞাত্বা বক্ষ্যমাণকারণাৎ) হসন্ (কামম্ উপহসন্; তম্ অনাদৃত্য ইত্যর্থঃ) কামেন (পরমাত্মনা সহ) রমতে (মৈথুনম্ আচরতি)। [অনিচ্ছতোঽপি স্বয়ম্ উৎপদ্যমানস্য কামাদিচিত্তবিকারস্য কারণমাহ] কলেবরে (দেহে) যত্র দেশে (লিঙ্গনেত্রাদিস্থানে) বায়ুঃ বসেৎ (তিষ্ঠেৎ), চিত্তং

( মনঃ ) তৎ ( তদ্‌স্বাশ্রিত্য তত্র ইত্যর্থঃ ) ধ্রুবং ( নিশ্চিত ) বসতি ( তিষ্ঠতি, যতঃ বায়ুস্পন্দনমেব চিত্তস্য স্বরূপম্ ) ইতি বিজানীয়াৎ ( বিশেষেণ বিদ্যাৎ ) ।

**অনুবাদ** । মনের দ্বারা মনকে অবলোকন করিয়া সর্ব্বদা যোগনিষ্ঠ হইবে ( অর্থাৎ পরমাত্মাতে আত্মসংযোগ করিবে ) । মনের দ্বারা মনকে অবলোকন করিয়া নিম্নোক্ত দশটী প্রত্যয় ( পরব্রহ্মজ্ঞান সাধক অনুভূতি ) দৃষ্ট হয় । যখন এই প্রত্যয় দর্শন ঘটে, তখন যোগিশ্রেষ্ঠ হইতে পারা যায় । [দশ প্রত্যয় দর্শিত হইতেছে ] ( ১ ) বিন্দুঃ ( সূক্ষ্মজ্যোতিঃ ও আত্মপ্রকাশ ), ( ২ ) নাদ ( অনাহতধ্বনি ও শব্দতত্ত্ব) কলাসমূহ ( জগতের কারণ পঞ্চসূক্ষ্মভূতস্বরূপ বিদ্যা, প্রতিষ্ঠা, নিবৃত্তি, শান্তি ও শান্ত্যতীত সদাশিবের এই পঞ্চ অংশ ) ( ৪ ) জ্যোতিঃ ( অন্তরে ও বাহিরে দৃষ্ট নীলবর্ণাদিবিশিষ্ট তেজঃ ), ( ৫ ) রবি ( সূর্য্যের ন্যায় উগ্র তেজঃ ), (৬) ইন্দু ( চন্দ্রের ন্যায় শীতল তেজঃ ) ( ৭ ) ধ্রুব (পরমাকাশাদি পঞ্চাকাশ, অথবা নাসাগ্রে দৃষ্ট জ্যোতিঃবিশেষ ) (৮) তারাসমূহ ( নক্ষত্রের ন্যায়

বিচিত্র ক্ষুদ্রজ্যোতিষ্কণা ), (৯) শান্ত ( শান্তভাব যাহাতে সুখ দুঃখ, রাগ, দ্বেষপ্রভৃতি দ্বন্দ্ব, বা কোনরূপ ইচ্ছা, এমন কি মুমুক্ষাও বিদ্যমান থাকে না ) (১০) শান্তাতীত ( শান্তভাবেরও অতীত ভাব। ইহা স্বানুভবযোগ্য বাক্যমনের অগোচর)। এই শান্তাতীত ভাবকেই পরব্রহ্ম বলে ( অর্থাৎ এই ভাবে উপনীত হইলেই পরব্রহ্ম লাভ হয় )। এই প্রত্যয় দর্শন হইলে যোগী হাস্য করেন,উল্লসিত হন, সন্তোষসহকারে ক্রীড়া করেন, সদা আনন্দ অনুভব করেন ( কিন্তু বিষাদের চিহ্ন তাঁহাতে দৃষ্ট হয় না ), তাঁহার আয়ুষ্কাল বর্দ্ধিত হয়,তিনি বুদ্ধিপূর্ব্বক (অর্থাৎ নশ্বরতা অবগত হইয়া ) ভয়ের কারণ সমস্ত সংসার-বিষয় হইতে ভীত হন (অর্থাৎ তাহাতে লিপ্ত হন না)। শোককারণ উপস্থিত হইলে,তাহার শোকবেগ নিরুদ্ধ হয় এবং তিনি মোহিত না হইয়া আত্মাকে স্মরণ করেন, ধনমানাদি সম্পৎ দ্বারা তিনি বিমুগ্ধ হইয়া আত্ম-জ্ঞান হারান না, পরের অনিষ্টাচরণে তিনি কম্পিত হন (অর্থাৎ তাহা তিনি করেন না ),আর দৈবাৎ যদি

চিত্তকে কামপ্রবণ দেখেন, তখন কামকে উপহাস করিয়া পরমাত্মার সঙ্গেই দিব্যমৈথুন আচরণ করতঃ সুখানুভব করেন। [ অনিচ্ছা সত্ত্বেও চিত্ত বিকারের কারণ দর্শান হইতেছে ] ইহা বিশেষরূপে জানিয়া রাখিবে যে, শরীরের মধ্যে যখন যে স্থানে বায়ুর অধিষ্ঠান হয়, চিত্তও নিশ্চয়ই সে স্থানে অধিষ্ঠিত থাকে (কেননা বায়ুর স্পন্দনই চিত্তের স্বরূপ। সুতরাং বায়ু ও চিত্ত এক সঙ্গেই থাকে )। [ অতএব লিঙ্গাদি স্থানে বায়ু গমন করিয়া কামাদি চিত্ত-বিকার উৎপাদন করিলে, তৎ তৎ স্থান হইতে বায়ুকে অপসারিত করণান্তর চিত্তবিকার দূর হয়। ইহাই তাৎপর্য্য। ]

৭০। মনশ্চন্দ্রো রবির্বায়ুর্দৃষ্টিরগ্নিরুদাহৃতঃ।
বিন্দুনাদকলা ব্রহ্মন্ বিষ্ণুব্রহ্মেশদেবতাঃ॥

ব্যাখ্যা। হে ব্রহ্মন্, মনঃ চন্দ্রঃ ( চন্দ্রঃ অস্য অধিদেবতা ইত্যর্থঃ ), বায়ুঃ রবিঃ ( সূর্য্যঃ অস্য অধিদেবতা ইত্যর্থঃ ), দৃষ্টিঃ ( দর্শনম্ ) চ অগ্নিঃ ( অগ্নিঃ অস্যাঃ অধিদেবতা ইত্যর্থঃ ) উদাহৃতঃ ( মুনিভিঃ কথিতঃ ); বিন্দুনাদকলাঃ বিষ্ণুব্রহ্মেশ-

দেবতাঃ ( বিন্দোঃ বিষ্ণুঃ, নাদস্য ব্রহ্ম, কলানাং ৬৬ শ্লোকোক্ত বিদ্যাদীনাম্ ঈশঃ সদ্যোজাতাদিপঞ্চব্রহ্মাত্মকঃ সদাশিবঃ অধিদেবতা ভবতি ইত্যর্থঃ )।

**অনুবাদ।** হে ব্রহ্মন্, মনের চন্দ্র, বায়ুর সূর্য্য, দৃষ্টির অগ্নি, বিন্দুর বিষ্ণু, নাদের ব্রহ্মা এবং কলার ( বিদ্যাপ্রতিষ্ঠাদি পঞ্চসূক্ষ্মভূতাত্মক অংশসমূহের ) সদ্যোজাতাদি পঞ্চব্রহ্মাত্মক সদাশিব অধিদেবতা।

৭১। সদা নাদানুসন্ধানাৎ সংক্ষীণা বাসনা ভবেৎ।
নিরঞ্জনে বিলীয়েত মরুন্মনসি পদ্মজ ॥

ব্যাখ্যা। হে পদ্মজ, সদা নাদানুসন্ধানাৎ ( অন্তঃসূক্ষ্মশব্দশ্রবণাৎ ) বাসনা ( বিচিত্রসংস্কারঃ ) সংক্ষীণা ভবেৎ। মরুৎ ( বায়ুঃ ) চ নিরঞ্জনে ( নির্ম্মলে, বাসনারূপচাঞ্চল্যরহিতে ) মনসি বিলীয়েত ( বিলয়ং গচ্ছেৎ )। [ মনো হি বায়ুস্পন্দরূপম্ আদৌ নাদানুসন্ধানং মনোব্যাপারম্ অপেক্ষতে। নাদে মনোলয়াৎ মনোবৃত্তিঃ নিরুধ্যতে। তস্মাৎ বীজাঙ্কুরন্যায়েন বায়ুস্পন্দোঽপি বিলীয়তে। ততঃ মরুন্মনোলয়ে তৎকার্য্যং বাসনাপি তিরোধত্তে ইতি ভাবঃ ]

**অনুবাদ।** হে ব্রহ্মন্, সর্ব্বদা নাদানুসন্ধান (অন্তরে ঘণ্টাদি শব্দবৎ সূক্ষ্মশব্দশ্রবণ) ক্ষয় হয়; আর বায়ুও বাসনারূপ চাঞ্চল্যরহিত নির্ম্মল মনে বিলীন হয়। [প্রাণবায়ুর স্পন্দনই মনঃ। প্রথমতঃ নাদানুসন্ধানে মনোব্যাপারের আবশ্যক হয়। তৎপর নাদে মনঃসংযম করিতে করিতে তদ্বৃত্তি নিরোধ হয়। তাহাতেই বায়ুস্পন্দন লয় পায়। সুতরাং বায়ু ও মনঃ লয় পাওয়ায় তাহার কার্য্য বাসনাও তিরোহিত হয়]।

৭২। যো বৈ নাদঃ স বৈ বিন্দুস্তদ্বৈ চিত্তং প্রকীর্ত্তিতম্
নাদো বিন্দুশ্চ চিত্তং চ ত্রিভিরৈক্যং প্রসাধয়েৎ॥

ব্যাখ্যা। যঃ বৈ নাদঃ, সঃ বৈ বিন্দুঃ, তৎ বৈ চিত্তং প্রকীর্ত্তিতম্। [নাদঃ, বিন্দুঃ, চিত্তং চ একমেব লয়ে এতৎ-ত্রয়স্য আবশ্যকত্বাৎ ইতি ভাবঃ] নাদঃ, বিন্দুঃ চ, চিত্তং চ ত্রিভিঃ ঐক্যং প্রসাধয়েৎ (কুর্য্যাৎ) [এতৎত্রয়স্য ঐক্যং কৃত্বা লয়যোগং লব্ধ্বা ব্রহ্মাধিগচ্ছেৎ ইতি তাৎপর্য্যম্]।

**অনুবাদ।** যাহা নাদ, তাহাই বিন্দু, তাহাই চিত্ত (কেননা লয়ে এই তিনেরই আবশ্যক

হয়)। নাদ, বিন্দু ও চিত্তের ঐক্য সম্পাদন করিবে [ইহার তাৎপর্য্য এই যে, এই তিনের ঐক্য হইলেই লয়যোগ সম্পাদিত হয়। তৎপরই ব্রহ্মপ্রাপ্তি]।

৭৩। মন এব হি বিন্দুশ্চ উৎপত্তিস্থিতিকারণম্।
মনসোৎপদ্যতে বিন্দুর্যথা ক্ষীরং ঘৃতাত্মকম্॥

ব্যাখ্যা। মনঃ (সমষ্টিরূপেণ মহত্তত্ত্বং তৎ), বিন্দুঃ (সমষ্টিরূপেণ আত্মসূক্ষ্মজ্যোতিঃপ্রকাশঃ, ব্যষ্টিরূপেণ বীর্য্যাশ্রিতং শুক্রতেজঃ) চ এব হি উৎপত্তিস্থিতিকারণং (জগতঃ জীবস্য চ উৎপত্তেঃ স্থিতেশ্চ কারণং) ভবতি। যথা ক্ষীরং (দুগ্ধং) ঘৃতাত্মকং (ঘৃতপূর্ণং) ভবতি। তথা মনসঃ (চিত্তাৎ সন্ধিঃ আর্ষঃ অথবা 'মনসা' মনোদ্বারা ইতি সন্ধিবিশ্লেষঃ অর্থশ্চ।) বিন্দুঃ উৎপদ্যতে (উৎপন্নো ভবতি)।

অনুবাদ। মনঃ ও বিন্দুই জগৎ ও জীবের উৎপত্তি ও স্থিতির কারণ। [জগৎপক্ষে মনঃ মহত্তত্ত্ব, এবং বিন্দু = আত্ম সূক্ষ্মজ্যোতিঃ। জীবপক্ষে মনঃ = চিত্ত এবং বিন্দু = বীর্য্যান্তর্গত শুক্র তেজঃ] যেমন দুগ্ধ ঘৃতাত্মক, সেইরূপ মনঃ হইতে বিন্দু উৎপন্ন হয় (অর্থাৎ মন্থনাদি দ্বারা যেমন দুগ্ধ হইতে তৎসারভূ

ঘৃত উৎপন্ন হয়, সেইরূপ নাদানুসন্ধান দ্বারা মনঃ হইতে তাহার সার বিন্দুর উদ্ভব হয় ( কেননা এই বিন্দুকে অবলম্বন করিয়াই মনের লয় হয় ) ।

৭৪ । ষট্ চক্রাণি পরিজ্ঞাত্বা প্রবিশেৎ সুখমণ্ডলম্ ।
প্রবিশেদ্বায়ুমাকৃষ্য তথৈবোর্দ্ধং নিয়োজয়েৎ ॥

ব্যাখ্যা । ষট্ চক্রাণি পরিজ্ঞাত্বা ( তেষাং ভেদকৌশলং জ্ঞাত্বা ইত্যর্থঃ ) সুখমণ্ডলং ( আনন্দদায়কসহস্রার চক্রং ) প্রবিশেৎ ( যোগী জীবাত্মানং প্রবেশয়েৎ ইত্যর্থঃ ) । [ কথং প্রবিশেৎ ইত্যত্রাহ ] বায়ুম্ আকৃষ্য ( দেহাধঃ প্রদেশাৎ প্রাণায়ামেন বায়ুম্ উন্নীয় ইত্যর্থঃ ) প্রবিশেৎ সুখমণ্ডলম্ ইতি শেষঃ । বায়ুনা সহ জীবাত্মানং প্রবেশয়েৎ ইতি ভাবঃ । ) তথা ( চ ) এব উর্দ্ধং ( মুক্তি ) নিয়োজয়েৎ ( স্থাপয়েৎ, বায়ুম্ ইতি শেষঃ ) ।

**অনুবাদ**। ষট্চক্রের বিষয় পরিজ্ঞাত হইয়া ( অর্থাৎ কিরূপে তাহাদের ভেদ করিতে হয় তাহা জানিয়া ) সুখমণ্ডলে প্রবেশ করিবে ( অর্থাৎ জীবাত্মাকে আনন্দদায়ক সহস্রারচক্রে প্রবিষ্ট করাইবে ) । বায়ুকে আকর্ষণ করিয়াই প্রবেশ করিবে এবং উহাকে উর্দ্ধে স্থাপন করিবে । শরীরের

নিম্নদেশ হইতে প্রাণায়ামের দ্বারা বায়ুর সহিত কুণ্ডলিনীকে তালুমূলে প্রবেশ করাইয়া তথায় স্থাপন করিবে। ইহাই তাৎপর্য্য ]।

১৫। বায়ুং বিন্দুং তথা চক্রং চিত্তং চৈব সমভ্যসেৎ ॥
সমাধিমেকেন সমমমৃতং যান্তি যোগিনঃ ॥

ব্যাখ্যা। বায়ুং (প্রাণায়ামম্ ইতি ধ্বনিঃ), বিন্দুং (জ্যোতির্দর্শনং), তথা (চ) চক্রং (ষট্‌চক্রভেদং), চিত্তং (বিচারাদি) চ এব সমভ্যসেৎ (সম্যক্ আচরেৎ; তৎতৎকৌশলং বায়্বাদীনাং তত্ত্বঞ্চ জানীয়াৎ)। একেন (বায়্বাদীনাং অন্যতমেন) সমং (সহ) যোগিনঃ সমাধিম্ (সং সম্যক্ আধীয়তে স্থাপ্যতে মনো যস্মিন্ ইতি সমাধিঃ ব্রহ্মণি মনসঃ পূর্ণৈকাগ্রতা তাম্) অমৃতং (মুক্তিং, সমাধিফলং) যান্তি (প্রাপ্নুবন্তি)।

অনুবাদ। বায়ু, বিন্দু, চক্র ও চিত্তকে সম্যক্‌রূপে অভ্যাস করিবে (অর্থাৎ প্রাণায়াম, জ্যোতির্দর্শন, ষট্‌চক্রভেদ ও বিচারাদি আচরণ করিবে এবং এই সকলের কৌশল ও বায়্বাদির তত্ত্ব অবগত হইবে)। ইহাদের মধ্যে কোন একটীর

দ্বারাই যোগিগণ সমাধি ( ব্রহ্মে মনের পূর্ণ একাগ্রতা ও অমৃত ( অর্থাৎ সমাধির ফল মুক্তি ) লাভ করিয়া থাকে।

৭৬। যথাগ্নির্দারুমধ্যস্থো নোত্তিষ্ঠেন্মথনং বিনা।
বিনা চাভ্যাসযোগেন জ্ঞানদীপস্তথা ন হি ॥

ব্যাখ্যা। ব্রহ্ম সর্ব্বময়ম্। তৎ দেহেঽপি তিষ্ঠতি। অতঃ অভ্যাসেন কিং প্রয়োজনম্ ইত্যাশঙ্ক্য আহ চতুর্ভিঃ ]। যথা অগ্নিঃ দারুমধ্যস্থঃ ( কাষ্ঠান্তর্গতঃ ) সন্ অপি মথনং ( কাষ্ঠদ্বয়েন সংঘর্ষণং বিনা ন উত্তিষ্ঠেৎ ( প্রকাশতে ), তথা অভ্যাসযোগেন বিনা জ্ঞানদীপঃ চ ন হি প্রকাশতে।

**অনুবাদ।** [ ব্রহ্ম সর্ব্বময়। অতএব তিনি দেহেও অবস্থিত। সুতরাং অভ্যাসের প্রয়োজন কি ? এই আশঙ্কার উত্তর নিম্নোক্ত চারি শ্লোকের দ্বারা দেওয়া হইতেছে ]। কাষ্ঠের মধ্যে অগ্নি বর্ত্তমান থাকিলেও মন্থন ( পরস্পর ঘর্ষণ ) ব্যতিরেকে যেমন উহা উৎপন্ন হয় না, সেইরূপ অভ্যাসযোগ ভিন্ন জ্ঞানরূপ প্রদীপ কখনও প্রকাশ পায় না।

৭৭। ঘটমধ্যে যথা দীপো বাহ্যে নৈব প্রকাশতে।
ভিন্নে তস্মিন্ ঘটে চৈব দীপজ্বালা চ ভাসতে॥
৭৮। স্বকায়ং ঘটমিত্যুক্তং যথা জীবো হি তৎপদম্।
গুরুবাক্যসমাভিন্নে ব্রহ্মজ্ঞানং প্রকাশতে॥

ব্যাখ্যা। যথা ঘটমধ্যে (কলসস্থঃ ইত্যর্থঃ দীপঃ বাহ্যে (বহিঃপ্রদেশে) ন এব প্রকাশতে (দৃশ্যতে); চ (কিন্তু) তস্মিন্ ঘটে ভিন্নে (ভগ্নে, পৃথক্‌কৃতে বা) সতি দীপজ্বালা (দীপশিখা) চ (পুনঃ) ভাসতে (দৃশ্যতে; তয়া বহিঃপ্রদেশঃ আলোকিতো ভবতি ইত্যর্থঃ); [স্বকায়ং (নিজদেহঃ) ঘটম্ ইতি উক্তং মুনিভিঃ; জীবঃ (জীবচৈতন্যং) যথা (চ) হি তৎপদম্) তৎ ঘটরূপং কায়ং পদং স্থানং যস্য তম্। দীপরূপম্ ইত্যাশয়ঃ) উক্তঃ] তথা ঘটরূপকায়ে গুরুবাক্যসমাভিন্নে (গুরূপদেশেন সম্যক্ ভগ্নে) সতি ব্রহ্মজ্ঞানং প্রকাশতে।

**অনুবাদ**। যেমন কলসের মধ্যে দীপ থাকিলে, বাহির হইতে উহাকে দেখা যায় না এবং বাহিরের বস্তুও আলোকিত করে না। কিন্তু কলস-টীকে ভাঙ্গিয়া ফেলিলে, বা দীপটীকে কলস হইতে পৃথক্ করিলে, যেমন দীপের রশ্মি প্রকাশ পায়;

সেইরূপ গুরুবাক্য দ্বারা ঘটরূপ দেহ সম্যক্ ভগ্ন হইলে, ব্রহ্মজ্ঞান প্রকাশিত হয়। স্বদেহ ঘট বলিয়া উক্ত, এবং জীবচৈতন্য তন্মধ্যস্থ দীপস্বরূপ। [গুরু শব্দ দ্বারা নিজের শক্তি শিষ্যদেহে পাত করিয়া তাহার স্বশক্তি জাগাইয়া দেন, এবং তাহার দেহাভিমান নাশ করেন অর্থাৎ তাহার আত্মাকে দেহ হইতে পৃথক্‌রূপে জ্ঞান করাইয়া দেন; তাহাতে শিষ্যও বুঝে যে, আমি দেহাবদ্ধ নহি। এই স্থূল দেহজ্ঞানের অপনয়নই ঘটের ভগ্নতার সঙ্গে উপমিত হইয়াছে। এই দেহাত্মবুদ্ধি অপনীত হইলেই লোক চৈতন্যের সাক্ষাৎকার লাভ করে, তখন ইহা তাহার নিকট সমস্তই উদ্ভাসিত করে, তখনই সে ব্রহ্মজ্ঞান প্রাপ্ত হয়। ইহাই তাৎপর্য্য]।

৭৯। কর্ণধারং গুরুং প্রাপ্য তদ্বাক্যং প্লববদ্দৃঢ়ম্।
অভ্যাসবাসনাশক্ত্যা তরন্তি ভবসাগরম্॥
ইতি যোগশিখোপনিষদি ষষ্ঠোঽধ্যায়ঃ।
ওঁ সহ নাববত্বিতি শান্তিঃ। ওঁ তৎসৎ॥
ইতি যোগশিখোপনিষৎ সমাপ্তা।

ব্যাখ্যা। গুরুং কর্ণধারং ( কর্ণঃ = অরিত্রম্, স চ নৌকায়াঃ দিগ্‌গতিনির্ণয়ার্থং তৎপশ্চাদ্ভাগস্থিতঃ। তং ধারয়তি যঃ তম্। সাধকপক্ষে তু কর্ণ = স্বশক্তিপ্রবোধঃ মোক্ষোপায়নির্দ্দেশঃ, সাধনপথ্যাবেক্ষণঞ্চ, তং ধারয়তি স্বীকরোতি যঃ তম্ ), প্রাপ্য তদ্বাক্যং ( তস্য গুরোঃ বাক্যং, মোক্ষোপায়স্য নির্দ্দেশকোপদেশং ) চ প্লববৎ ( প্লবঃ = ভেলঃ = নৌকা, তদ্বৎ ) দৃঢ়ম্ ( অবিচলিতম্ যথা স্যাৎ তথা ) অভ্যাসবাসনাশক্ত্যা ( অসুক্ষেপণে ইতি ধাতোঃ অভ্যাসঃ নৌকাবাহনার্থং দণ্ডক্ষেপণাদেঃ পুনঃপুনঃ জলে নিপাতনম্। সাধকপক্ষে তু গুরুনির্দ্দিষ্টোপায়স্য অনুশীলনম্। বাস্যতে স্থাপ্যতে অনেন ইতি বাসনা কর্ণধারনির্দ্দেশেন যথাযথং পথি নৌকাচালনং, ন তু কামচারেণ বাহনং ; সাগরোত্তরণেচ্ছা। সাধকপক্ষে তু বাসনা = গুরূপদেশানুল্লঙ্ঘনেন অভ্যাসস্য যথানির্দ্দেশম্ অনুসরণং, ন তু কামচারেণ তদাচরণম্ ; সংসারমোক্ষেচ্ছা চ। অভ্যাসবাসনার্থা শক্তিঃ স্বসামর্থ্যম্। তয়া তৎপ্রয়োগেণ ইত্যর্থঃ ) যোগিনঃ ভবসাগরং ( সংসাররূপসমুদ্রং ) তরন্তি। [ কর্ণধারঃ তরণমার্গং স্বয়মেব সম্মুখং পশ্যতি। স পশ্চাদ্ভাগে স্থিত্বা ক্ষেপণীচালকং তং নির্দ্দিশতি, আলস্যং পথব্যতিক্রমং চ বারয়তি। ক্ষেপণীচালকঃ তু তরণমার্গে দৃষ্টিং দত্ত্বা তিষ্ঠতি। সাগরোত্তরণং হি তচ্ছক্তিপ্রয়োগমেব অপেক্ষতে। তথা গুরুঃ মোক্ষমার্গং স্বয়ং দৃষ্ট্বা মোহারূঢ়

শিষ্যম্ উপদিশতি । ততঃ সদা অভ্যাসবিবর্তিং বিপদ্গমনং চ বারয়তি । মোক্ষলাভস্তু শিষ্যস্য স্বশক্তিপ্রয়োগসাপেক্ষঃ । অতঃ সর্ব্বপ্রযত্নেন অভ্যাসং কুর্য্যাৎ । অন্যথা গুরূপদেশমাত্রেণ ন মোক্ষঃ স্যাৎ ইতি তাৎপর্য্যম্ ]। ইতি উপনিষৎ ( যোগরহস্যম্ ) ।

অনুবাদ । গুরুকে কর্ণধারস্বরূপে প্রাপ্ত হইয়া, তাঁহার উপদেশ-বাক্য ভেলার ন্যায় দৃঢ়রূপে অবলম্বন করতঃ অভ্যাস ও মুক্তি বাসনার্থ স্বশক্তি প্রয়োগ করিয়া যোগিগণ সংসারসাগর উত্তীর্ণ হন। কর্ণধার নৌকার পিছনে থাকিয়া হাইল ধরে এবং দাঁড়বাহককে চলনপথ নির্দ্দেশ করে। যদি প্রমাদ-বশতঃ যথেচ্ছভাবে দাঁড় নিক্ষেপ করিয়া বিপথে যায়, অথবা স্বকার্য্যে আলস্য প্রদর্শন করে তবে সে তাহাও বারণ করে। কর্ণধারের এই দুই কাজ, কিন্তু দাঁড়বাহককে নিজের শক্তি প্রয়োগ করিয়াই সাগর উত্তীর্ণ হইতে হয়। সেইরূপ গুরু শিষ্যকে মোক্ষোপায় নির্দ্দেশ করিয়া দেন; এবং সময়ে সময়ে আদেশ উল্লঙ্ঘন করিয়া যথেচ্ছভাব সাধন করিতে থাকিলে

বা অভ্যাসে বিরত হইলে, তাহাকে প্রতিনিবৃত্ত ও উৎসাহিত করেন। কিন্তু মুমুক্ষু সাধককে স্বয়ংই পরিশ্রম করিয়া মুক্তিলাভ করিতে হয়; কেবল গুরূপদেশ পাইয়া নিশ্চিন্ত হইয়া বসিয়া থাকিলে মোক্ষপ্রাপ্তি অসম্ভব। অতএব অভ্যাস করা একান্ত প্রয়োজন। ইহাই তাৎপর্য্য ] ইহাই যোগ-রহস্য।

ইতি যোগোপনিষদের বঙ্গানুবাদ সমাপ্ত ॥

# অবধূতোপনিষৎ

ওঁ সহনাববত্বিতি শান্তিঃ ।

হরিঃ ওঁ অথ হ সাংকৃতির্ভগবন্তমবধূতং দত্তাত্রেয়ং পরিসমেত্য পপ্রচ্ছ ভগবন্ কোঽবধূতস্তস্য কা স্থিতিঃ কিং লক্ষ্ম কিং সংসরণমিতি । তং হোবাচ ভগবো দত্তাত্রেয়ঃ পরমকারুণিকঃ ॥

১ । অক্ষরত্বাদ্বরেণ্যত্বাদ্ধূতসংসারবন্ধনাৎ ।
তত্ত্বমস্যাদিলক্ষ্যত্বাদবধূত ইতীর্য্যতে ॥

২ । যো বিলঙ্ঘ্যাশ্রমান্‌বর্ণানাত্মন্যেব স্থিতঃ সদা ।
অতিবর্ণাশ্রমী যোগী অবধূতঃ স কথ্যতে ॥

৩ । তস্য প্রিয়ং শিরঃ কৃত্বা মোদো দক্ষিণপক্ষকঃ ।
প্রমোদ উত্তরঃ পক্ষ আনন্দো গোষ্পদায়তে ॥

৪ । গোপালসদৃশং শীর্ষে নাপি মধ্যে ন চাপ্যধঃ ।
ব্রহ্মপুচ্ছং প্রতিষ্ঠেতি পুচ্ছাকারেণ কারয়েৎ ॥

৫ । এবং চতুষ্পথং কৃত্বা তে যান্তি পরমাং গতিম্ ।
ন কর্মণা ন প্রজয়া ধনেন ত্যাগেনৈকে
অমৃতত্বমানশুঃ ॥

ব্যাখ্যা। হরিঃ ওঁ অথ ( এতানি মঙ্গলার্থানি অব্যয়ানি ) সাংকৃতিঃ ( তদাখ্যঃ কশ্চিৎ জিজ্ঞাসুঃ ঋষিঃ ) ভগবন্তং ( ঐশ্বর্য্যাদিশালিনং ) অবধূতং ( পরিত্যক্তসংসারং, সন্ন্যাসিনমিতি যাবৎ ) দত্তাত্রেয়ং ( তদাখ্যং বিষ্ণোরবতারং ) পরিসমেত্য ( শিষ্যভাবেন সমীপম্ উপস্থায় ) প্রপচ্ছ ( জিজ্ঞাসিতবান্ ) ভগবন্ কঃ অবধূতঃ ( অবধূতস্য কিং স্বরূপম্ ) তস্য ( অবধূতস্য ) কা স্থিতিঃ ( তস্য অবস্থানস্বরূপং কিম্ ? স কথমবতিষ্ঠতে ইত্যর্থঃ ) কিং লক্ষ্ম ( অবধূতস্য অন্য ব্যাবর্ত্তকঃ ধর্ম্মঃ কঃ ) কিং সংসরণং (তস্য গতিঃ কীদৃশী )। তং ( সাংকৃতিং ) হ ( ঐতিহ্যসূচকমব্যয়ম্ ) উবাচ ( উক্তবান্ ) পরমকারুণিকঃ ( শিষ্যং প্রতি পরমকৃপাবান্ ) ভগবঃ (ভগবান্) দত্তাত্রেয়ঃ। [ অবধূতশব্দঘটকাক্ষরাণাং নির্ব্বচনেন অবধূতস্য স্বরূপং লক্ষণাদিকং চ কথ্যতে ] অক্ষরত্বাৎ ( ব্রহ্মস্বরূপজ্ঞানেন তদাত্মতালাভাৎ অবিনাশিত্বাৎ ) [ এতৎ "অ"কারনির্ব্বচনম্ ] বরেণ্যত্বাৎ ( শ্রেষ্ঠত্বাৎ ) [ এতদ্ "ব"কারনির্ব্বচনম্ ] ধূতসংসারবন্ধনাৎ (ধূতং পরিত্যক্তং,সংসারাখ্যবন্ধনং যেন তস্য ভাবঃ তত্ত্বাৎ, সংসারাখ্যবন্ধনস্য পরিত্যাগাৎ ইত্যর্থঃ)[এতদ্ "ধূ" শব্দনির্ব্বচনম্] তত্ত্বমস্যাদিলক্ষ্যত্বাৎ তৎ-ত্বং-শব্দয়োঃ বাচ্যসর্ব্বজ্ঞত্বাসর্ব্বজ্ঞত্বাদিপরিত্যাগেন লক্ষ্যনির্ব্বিশেষ চৈতন্যমাত্রস্বরূপত্বাৎ তৎত্বমসি ইত্যাদিমহাবাক্যলক্ষ্যার্থাত্মস্বরূপস্য সাক্ষাৎকারেণ তদাত্মকতালাভাৎ ইত্যর্থঃ ) এতৎ "ত"কারনির্ব্বচনম্ ) অবধূত

ইতি ঈর্য্যতে ( অবধূত ইতি শব্দেন অভিধীয়তে ) [ এতেন অবধূতস্য স্বরূপং স্থিতিঃ, লক্ষণং চ উক্তম্ )। প্রকারান্তরেণ স্থিতিমাহ, ] যঃ ( জনঃ ) আশ্রমান্ ( ব্রহ্মচর্য্যাদীন্ ) বর্ণান্ ( ব্রাহ্মণাদীন্ ) বিলঙ্ঘ্য ( পরিত্যজ্য ) সদা ( সর্ব্বদা ) আত্মন্যেব স্থিতঃ ( আত্মস্বরূপে অবস্থিতঃ ) অতিবর্ণাশ্রমী ( বর্ণধর্ম্মান্ আশ্রমধর্ম্মাংশ্চ পরিত্যজ্য অবস্থিতঃ ) যোগী ( যোগানুষ্ঠান পরায়ণঃ, জীবাত্মপরমাত্মনোঃ ঐক্যজ্ঞানসম্পন্নো বা ) সঃ (জনঃ) অবধূতঃ কথ্যতে ( অবধূত ইতি শব্দেন উচ্যতে। তস্য ( পক্ষি-রূপেণ কল্পিতস্য আত্মনঃ ) প্রিয়ং (সুখং ) শিরঃ কৃত্বা (মস্তকত্বেন কল্পয়িত্বা ) [ ঔপাধিকসুখস্য আত্মস্বরূপপ্রত্যাসন্নতয়া তস্য শিরস্ত্বেন কল্পনম্ ] মোদঃ ( বিষয়লাভজনিতঃ আনন্দবিশেষঃ ) দক্ষিণপক্ষকঃ (দক্ষিণপতত্রং) প্রমোদঃ ( তাদৃশঃ প্রকৃষ্টঃ আনন্দঃ) উত্তরঃ পক্ষঃ ( বামপতত্রং ) আনন্দঃ ( নিরুপাধিকং ব্রহ্মস্বরূপং-সুখং ) গোষ্পদায়তে ( প্রতিষ্ঠা ভবতি ) [ ব্রহ্মপুচ্ছপ্রতিষ্ঠেতি শ্রুত্যন্তরাৎ ]। শীর্ষে ( মস্তকে ) গোপালসদৃশং ( গোপাল-সদৃশং প্রতীকং ) কারয়েৎ ( তদ্রূপেণ উপাসীত ) নাপি মধ্যে নচাপ্যধঃ ( মধ্যে অধোবা নেত্যর্থঃ ) ব্রহ্ম ( নিরুপাধিকম্ আত্ম স্বরূপং ) পুচ্ছং ( পক্ষিণাম্ উড্ডয়নসাধনং আধারস্বরূপম্ অবয়বং ) প্রতিষ্ঠা (সর্ব্বেষাং প্রপঞ্চানাম্ অধিষ্ঠানং) কারয়েৎ ( চিন্তয়েৎ ) [ যথা পক্ষিণাং মস্তকং শরীরস্য প্রধানং ভাগঃ তথৈব ব্রহ্মণঃ অপি সুখং প্রধানং ঔপাধিকং রূপম্, এবং মোদ-

প্রমোদরূপৌ পক্ষৌ অপি অবগন্তব্যৌ, যথা চ পক্ষিণাং পুচ্ছং প্রতিষ্ঠাভূতং তদ্ভাবে পক্ষিণাং উড্ডয়নাবস্থাময়োরযোগাৎ, তথৈব নিরূপাধিকং ব্রহ্ম অপি প্রপঞ্চস্য অধিষ্ঠানতয়া প্রতিষ্ঠাভূতম্)। এবং (পূর্ব্বোক্তরূপেণ) চতুষ্পথং কৃত্বা (প্রিয়মোদপ্রমোদ-ব্রহ্মপুচ্ছরূপম্ অবয়বচতুষ্টয়ং কল্পয়িত্বা) [যে উপাসতে] তে (অবধূতাঃ) পরাং (প্রকৃষ্টাং ব্রহ্মরূপাং) গতিং (স্থানং, মোক্ষং) যান্তি (প্রাপ্নুবন্তি)। [মোক্ষলাভোপায়ম্ আহ] কর্ম্মণা (স্বর্গাধিসাধনেন যাগাদিনা) প্রজয়া (পিতৃলোকাদিসাধনেন পুত্রাদিনা) ধনেন (বিত্তেন) ন (মোক্ষং ন লভন্তে ইত্যর্থঃ) একে (ঋষয়ঃ) ত্যাগেন (কর্ম্মসন্ন্যাসেন) অমৃতম্ (মোক্ষম্) আনশুঃ (প্রাপ্তবন্তঃ)।

**অনুবাদ।** সাংকৃতিনামক ঋষি ভগবান্ দত্তাত্রেয়ের নিকট শিষ্টভাবে উপস্থিত হইয়া জিজ্ঞাসা করিলেন, হে ভগবন্! অবধূত কাহাকে বলে? তাঁহার অবস্থিতি কিরূপ? তাঁহার লক্ষণ কিরূপ? তাঁহার সংসারগতিই বা কি প্রকার? পরমকারুণিক ভগবান্ দত্তাত্রেয় তাঁহাকে বলিলেন যে হেতু তিনি নিত্য ব্রহ্মস্বরূপ জ্ঞান লাভ করিয়াছেন, এইজন্য তিনি অক্ষরাত্মক ব্রহ্মস্বরূপ

বলিয়া 'অ' এই শব্দের বাচ্য,বরেণ্যত্ব হেতু তিনি 'ব' শব্দাভিধেয়, সংসারবন্ধন ধূত অর্থাৎ পরিত্যাগ করিয়াছেন বলিয়া তিনি "ধূ" তৎত্বমসি" (তুমিই সেই ব্রহ্ম) এই মহাবাক্য লক্ষ্য আত্মস্বরূপ সাক্ষাৎকার লাভ করিয়া তৎস্বরূপতা প্রাপ্ত হইয়াছেন বলিয়া তিনি 'ত'-শব্দবাচ্য ; এইজন্য তিনি অবধূত শব্দে অভিহিত হইয়া থাকেন। যিনি ব্রহ্মচর্য্যাদি আশ্রম ও ব্রাহ্মণাদি বর্ণের ধর্ম্ম পরিত্যাগ করিয়া কেবল আত্ম স্বরূপে সর্ব্বদা অবস্থিত হইয়া থাকেন, সেই 'অ' বর্ণা-শ্রমপরিত্যাগী যোগী অবধূত বলিয়া কথিত হইয়া থাকেন। তিনি ব্রহ্মস্বরূপ পক্ষীর প্রিয়কে শিরোরূপে, মোদকে দক্ষিণ পক্ষ, প্রমোদকে বামপক্ষ, এবং আনন্দকে প্রতিষ্ঠাত্মক পুচ্ছরূপে কল্পনা করিয়া থাকেন। মস্তকে গোপালসদৃশ কল্পনাপূর্ব্বক উপাসনা করেন, মধ্যে বা অধোভাগে কোনও রূপ কল্পনা করেন না। নিরুপাধিক ব্রহ্মই প্রতিষ্ঠাহেতু পুচ্ছস্বরূপ, অর্থাৎ যেমন পক্ষিসকল পুচ্ছ না থাকিলে উড়িতে বা বসিতে পারে না, পতিত হইয়া থাকে,

সেইরূপ ব্রহ্মই এই প্রপঞ্চে অধিষ্ঠানহেতু প্রতিষ্ঠা স্বরূপ. যেহেতু ভ্রমের অধিষ্ঠান না থাকিলে কোনও রূপ কল্পনা হইতে পারে না, এইজন্য ব্রহ্মকে পুচ্ছরূপে উপাসনা করিবে। যাহারা এইরূপ চতুষ্পথ অর্থাৎ সুখ, মোদ, প্রমোদ ও ব্রহ্মপুচ্ছরূপে চতুর্ব্বিধ কল্পনা দ্বারা উপাসনা করেন, তাঁহারা পরম গতি প্রাপ্ত হইয়া থাকেন। স্বর্গাদিসাধন যজ্ঞাদি কর্ম্ম, পিতৃ-লোকাদিসাধন পুত্রাদি ও ধনদ্বারা কেহই অমৃতত্ব অর্থাৎ মোক্ষ লাভ করিতে পারে না, ঋষিগণ একমাত্র ত্যাগ অর্থাৎ সন্ন্যাস দ্বারাই অমৃতত্ব অর্থাৎ মোক্ষ-প্রাপ্ত হইয়াছেন।

৬। স্বৈরং স্বৈরবিহরণং তৎ সংসরণম্। সাম্বরা বা দিগম্বরা বা। ন তেষাং ধর্ম্মাধর্ম্মৌ ন মেধ্যা-মেধ্যৌ। সদা সাংগ্রহণ্যেষ্ট্যাশ্বমেধমন্তর্যাগং যজতে। স মহামখো মহাযোগঃ। কৃৎস্নমেতচ্চিত্রং কর্ম্ম। স্বৈরং ন বিগায়েত্তন্মহাব্রতম্। ন স মূঢ়বল্লিপ্যতে। যথা রবিঃ সর্ব্বরসান্‌প্রভুঙ্‌ক্তে হুতাশনশ্চাপি হি সর্ব-

ভক্ষঃ। তথৈব যোগী বিষয়ান্ প্রভুঙ্‌ক্তে ন লিপ্যতে পুণ্যপাপৈশ্চ শুদ্ধঃ॥

৭। আপূর্য্যমাণমচলপ্রতিষ্ঠং সমুদ্রমাপঃ প্রবিশন্তি যদ্বৎ। তদ্বৎ কামা যং প্রবিশন্তি সর্ব্বে স শান্তি-মাপ্নোতি ন কামকামী॥

৮। ন নিরোধো ন চোৎপত্তির্ন বদ্ধো ন চ সাধকঃ।
ন মুমুক্ষুর্ন বৈ মুক্ত ইত্যেষা পরমার্থতা॥

৯। ঐহিকামুষ্মিকব্রাতসিদ্ধ্যৈ মুক্তেশ্চ সিদ্ধয়ে।
বহুকৃত্যং পুরা স্যান্মে তৎ সর্ব্বমধুনা কৃতম্॥

১০। তদেব কৃতকৃত্যত্বং প্রতিযোগিপুরঃসরম্।
( অনুসন্দধদেবায়মেবং তৃপ্যতি নিত্যশঃ। )

ব্যাখ্যা। [ইদানীং কীদৃশং সংসরণমিতি প্রশ্নস্য উত্তর-মাহ] স্বৈরং স্বৈরং (স্বচ্ছন্দং স্বচ্ছন্দং, স্বেচ্ছয়া ইত্যর্থঃ) [সং-বিহরণং] তৎ সংসরণম্, [তস্য কর্ম্মলেপাদ্যভাবাৎ স্বেচ্ছয়া গত্যাদিকং ভবতীত্যর্থঃ] [তে] সাম্বরাঃ (পরিহিতবস্ত্রাঃ) দিগম্বরাঃ (বস্ত্রশূন্যাঃ) বা (পক্ষান্তরসূচকং ইচ্ছাবিকল্পার্থক-অব্যয়ম্) [ভবন্তি ইতি শেষঃ] তেষাং (অবধূতানাং) ধর্ম্মাধর্ম্মৌ (পুণ্যপাপে) [জ্ঞানেন কর্ম্মণাং ক্ষয়াৎ অতীতবর্ত্তমান-

(স্পর্শাদিকং তস্য ন বন্ধজনকমিত্যর্থঃ] ন মেধ্যামেধ্যৌ (ন পবিত্রং অপবিত্রং বা তস্য কিঞ্চন বিদ্যতে ইত্যর্থঃ) [ব্রহ্মৈকত্বজ্ঞানাৎ ভেদজ্ঞানাভাবেন তস্য পবিত্রাপবিত্রাদিভেদো নাস্তীত্যর্থঃ] সদা (সর্ব্বদা) সাংগ্রহণ্যেষ্ট্যা (তদাখ্যযাগেন) অশ্বমেধম্ (অশ্বমেধযাগং (উপাসনাত্মকম্ অশ্বমেধযাগং "ঊষা বা অশ্বস্য শিরঃ ইত্যাদিরূপং) যজতে (অনুতিষ্ঠতি)। সঃ (তাদৃশাবধূতঃ) মহামখঃ (শ্রেষ্ঠযাগানুষ্ঠায়ী) [উপাসনাত্মকযাগে হিংসাদিদোষাভাবেন তস্য শ্রেষ্ঠত্বম্] মহাযোগঃ (পরমযোগী) [ভবতীতি শেষঃ] কৃৎস্নমেতৎ চিত্রং কর্ম্ম (হিংসাদিদোষদুষ্টং বিচিত্রস্বর্গাদিজনকং লোকপ্রসিদ্ধং কর্ম্ম) স্বৈরং (স্বেচ্ছয়া) ন বিগায়েৎ (ন নিন্দেৎ) [তন্নিন্দয়া তদধিকারিণাং মোহাৎ পাদাৎ] (তস্য অবধূতস্য) এতৎ মহাব্রতম্ (ইত্যেবং রূপঃ মহান্ সঙ্কল্পঃ) সঃ (অবধূতঃ) মূঢবৎ (অজ্ঞবৎ) ন লিপ্যতে (কর্ম্মফলেন ন সম্বদ্ধো ভবতি)। যথা (যদ্বৎ) রবিঃ (সূর্য্যঃ) সর্ব্বরসান্ (সর্ব্বপ্রকারং জলাদিকং) প্রভুঙ্‌ক্তে (শোধয়তি) [ন তু রসৈঃ লিপ্যতে] [যথা বা] হুতাশনশ্চ (বহ্নিশ্চ) হি (নিশ্চিতং) সর্ব্বভক্ষঃ (সর্বদাহকঃ) [ন চ দগ্ধবস্তূনাং লেপঃ তস্মিন্ বিদ্যতে] তথৈব তদ্বদেব) যোগী (অবধূতঃ) বিষয়ান্ (শব্দাদীন্) প্রভুঙ্‌ক্তে (লোকবৎ ব্যবহারেণ গৃহ্নন্তি) [কিন্তু] শুদ্ধঃ (বিশুদ্ধঃ অবিদ্যাদোষরহিতঃ) পুণ্যপাপৈঃ (শুভাশুভকর্ম্মভিঃ) ন লিপ্যতে (ন সম্বধ্যতে) [ন কর্ম্মফলৈঃ

প্রাপ্নোতি ইত্যর্থঃ ] আপূর্য্যমানং ( জলৈঃ সম্যক্ পূর্য্যমানং ) অচলপ্রতিষ্ঠং ( পর্ব্বতং যাবৎ প্রাপ্তপ্রতিষ্ঠং ) সমুদ্রং ( সাগরং ) আপঃ ( জলানি ) যদ্বৎ যথা প্রবিশন্তি ( গচ্ছান্তি ) তদ্বৎ ( তথা ) সর্ব্বে কামাঃ ( শব্দাদয়ঃ সর্ব্বে বিষয়াঃ ) যং প্রবিশন্তি ( গচ্ছন্তি ) সর্ব্বাত্মকব্রহ্মজ্ঞানেন তদাত্মকতাপত্ত্যা সর্ব্ববিষয়ানাং তস্মিন্ অন্তর্ভাবাৎ সর্ব্বকামানাং তত্র অন্তর্ভাবঃ ) সঃ ( সর্ব্বাত্মকব্রহ্মজ্ঞানসম্পন্নঃ ) শান্তিম্ ( নির্ব্বাণম্) আপ্নোতি ( লভতে ) ন কামকামী ( ন পরিচ্ছিন্নবিষয়কামনাযুক্তঃ ) [ বস্তুতঃ আত্মনঃ বন্ধমোক্ষাদ্যভাবং দর্শয়তি ] [ আত্মনঃ বস্তুতঃ ] ন নিরোধঃ ( ন বন্ধঃ ) [ বন্ধস্য অবিদ্যাকল্পিতত্বাৎ মিথ্যাত্বমিত্যর্থঃ ) ন চোৎপত্তিঃ ( ন জন্মাদিকং ) [ জন্মাদেঃ অনাদ্যাবিদ্যাকল্পিতবুদ্ধিসম্বন্ধকল্পিতত্বেন মিথ্যাত্বম্][অতঃ আত্মা] ন বন্ধঃ ( ন বন্ধযুক্তঃ ) ন চ, সাধকঃ ( মোক্ষাদি সাধনানুষ্ঠাতা ) [ বাস্তবমোক্ষাভাবেন তৎসাধনাদেরপি অসত্ত্বাৎ ন সাধকঃ মিত্যর্থঃ ] ( অতএব ) ন মুমুক্ষুঃ ( ন মোক্ষেচ্ছুঃ ) [ ঈদৃশজ্ঞান সম্পন্নস্য অবধূতস্য কৃতকৃত্যত্বমেব উপপাদয়তি ] অস্য ( বিদুষঃ) ঐহিকামুষ্মিকব্রতসিদ্ধ্যৈ ( ইহলৌলিক পারলৌলিকয়োঃ ফলজাতস্য সাধনায় ) [জ্ঞানোদয়াৎ পূর্ব্বং ইহলোকে ইষ্টপ্রাপ্তয়ে অনিষ্টনিবৃত্তয়ে চ বাণিজ্যকৃষ্যাদিকং পারলৌকিকস্বর্গাদিসিদ্ধয়ে যাগোপাসনাদিকং কার্য্যমাসীৎ ] মুক্তেশ্চ সিদ্ধয়ে ( মোক্ষসাধনায় ) [শ্রবণাদিকং কৃতমাসীৎ ] বহুকৃত্যং ( বহুবিধং কর্ত্তব্যং

শাসীৎ ) অধুনা ( ইদানীং ) [ সাংসারিকফলেচ্ছাভাবাৎ ব্রহ্মানন্দসাক্ষাৎকারস্তু সিদ্ধত্বাচ্চ ) তৎ সর্ব্বং ( কৃষিযাগশ্রবণাদিকং ) কৃতং ( সম্পন্নপ্রায়ং ) ইতঃ পরম্ অনুষ্ঠেয়ত্বাভাবাদিত্যর্থঃ ] ॥ [ এবং কৃতকৃত্যত্বমুপপাদ্য তৎফলভূতাং তৃপ্তিং দর্শয়তি] তদেতৎ কৃতকৃত ত্বং (পূর্ব্বোক্তং কৃতকৃত্যত্বং ) প্রতিযোগি পুনঃসরং ( পূর্ব্বং সবিপরীতম্ অকৃতকৃত্যম্ আলোচ্য ) অয়ম্ ( অবধূতঃ ) অনুসন্দধৎ এব ( অনুসন্ধানং কুর্ব্বৎ এব ) নিত্যশঃ ( সদা ) তৃপ্যতি ( তৃপ্তিম্ আপ্নোতি )।

অনুবাদ। তিনি স্বেচ্ছানুরূপ বিচরণ করিবেন, ইহাই তাঁহার সংসার ; তিনি সাম্বর অথবা দিগম্বর হইয়া অবস্থান করিবেন, তাঁহাদের ধর্ম্মাধর্ম্ম পবিত্র বা অপবিত্র কিছুই নাই। সর্ব্বদা সাংগ্রহণী দৃষ্টিদ্বারা অশ্বমেধ অন্তর্যাগ অনুষ্ঠান করিয়া থাকেন, অর্থাৎ উপাসনারূপ যাগ সম্পাদন করেন। তাঁহাদের যাগ ও যোগ শ্রেষ্ঠ। তাঁহারা স্বেচ্ছানুসারে বিচিত্র স্বর্গাদিসাধক কর্ম্মের তিরস্কার করেন না। ইহাই তাঁহাদের মহাব্রত। অবধূত অজ্ঞ ব্যক্তিদিগের ন্যায় কর্ম্মফলের দ্বারা লিপ্ত হন না। যেমন সূর্য্য সকল প্রকার রসের ভোগ ( শোধন ) করিয়াও

তদ্দ্বারা লিপ্ত হন না এবং অগ্নি সর্ব্ব বস্তু ভক্ষণ অর্থাৎ দগ্ধ করিয়াও তাহার দোষে মলিনতা প্রাপ্ত হন না, এইরূপ যোগী ব্যবহারকালে বিষয় ভোগ করিয়াও অবিদ্যাদোষ না থাকায় তজ্জনিত পুণ্য-পাপের দ্বারা লিপ্ত হইয়া থাকেন না। অচলপর্য্যন্ত প্রতিষ্ঠিত জলের দ্বারা সম্পূর্ণ সমুদ্রে যেমন সকল জল প্রবেশ করে, তেমনই সর্ব্বাত্মক ব্রহ্মজ্ঞ ব্যক্তিতে সকল কামনা-বিষয় অন্তর্ভূত হইয়া থাকে, এই জন্য তাঁহারা পরম শান্তি লাভ করেন,কিন্তু বিষয়াভিলাষী ব্যক্তিগণ তৃপ্তি লাভ করিতে পারে না। বাস্তবিক আত্মার বন্ধ বা উৎপত্তি নাই। এই জন্য আত্মা বদ্ধ বা মোক্ষাদির সাধক নহে, তিনি মুমুক্ষু বা মুক্তও নহেন। ইহাই পরমার্থ তত্ত্ব। (আত্মজ্ঞ ব্যক্তির তৃপ্তিপ্রকার এখন কথিত হইতেছে) ইহলোকের এবং পরলোকের বহুবিধ ফলসিদ্ধির নিমিত্ত আমার (জ্ঞানোদয়ের পূর্ব্বে) কৃষিবাণিজ্যাদি, যাগাদি ও শ্রবণাদিরূপ নানাপ্রকার কার্য্য অনুষ্ঠেয় ছিল, এখন আমার ঐ সকলই অনুষ্ঠিতপ্রায় হইয়াছে, যেহেতু

আমি আত্মজ্ঞান দ্বারা সে সকল ফল প্রাপ্ত হইয়াছি। এইরূপে নিজের কৃতকৃত্যর বিপরীত অকৃতকৃত্য অবস্থার আলোচনাপূর্ব্বক অনুসন্ধান করিয়া অবধূত ব্যক্তি সর্ব্বদা তৃপ্তি লাভ করিয়া থাকেন।

১১। দুঃখিনোঽজ্ঞাঃ সংসরন্তু কামং পুত্রাদ্যপেক্ষয়া।
পরমানন্দপূর্ণোঽহং সংসরামি কিমিচ্ছয়া ॥
১২। অনুতিষ্ঠন্তু কর্ম্মাণি পরলোকযিযাসবঃ।
সর্ব্বলোকাত্মকঃ কস্মাদনুতিষ্ঠামি কিং কথম্ ॥
১৩। ব্যাচক্ষতাং তে শাস্ত্রাণি বেদানধ্যাপয়ন্তু বা।
যেঽত্রাধিকারিণো মে তু নাধিকারোঽক্রিয়ত্বতঃ ॥
১৪। নিদ্রাভিক্ষে স্নানশৌচে নেচ্ছামি ন করোমি চ।
দ্রষ্টারশ্চেৎকল্পয়ন্তু কিং মে স্যাদন্যকল্পনাৎ ॥
১৫। গুঞ্জাপুঞ্জাদি দহেত নান্যারোপিতবহ্নিনা।
নান্যারোপিতসংসারধর্ম্মা নৈবমহং ভজে ॥

ব্যাখ্যা। [পূর্ব্বোক্তম্ অনুসন্ধানং প্রপঞ্চয়তি] অজ্ঞাঃ

( মিথ্যাজ্ঞানযুক্তাঃ, আত্মনি প্রপঞ্চভেদজ্ঞানবন্তঃ ) [ অতএব ] দুঃখিনঃ ( দুঃখানুভবযুক্তাঃ ) পুত্রাদ্যপেক্ষয়া ( স্বভোগ্যপুত্রাদি-বাঞ্ছয়া ) কামং ( যথেষ্টং ) সংসরন্তু ( সংসারগামিনঃ ভবন্তু ) অহম্, পরমানন্দপূর্ণঃ ( সুখাত্মকব্রহ্মস্বরূপতাপ্রাপ্তেঃ আনন্দ-স্বরূপত্বেন নিত্যতৃপ্তঃ) কিমিচ্ছয়া (কস্য অসিদ্ধবিষয়স্য কামনয়া) সংসরামি ( সংসারগামী ভবামি ) [ কামনাভাবাৎ মম সংসারো নাস্তীত্যর্থঃ এতেন ঐহিকসুখার্থিভ্যঃ অবধূতস্য বৈলক্ষণ্যং দর্শি-তম্] । [স্বর্গাদ্যর্থং কর্ম্মানুষ্ঠাতৃভ্যঃ অস্য বৈলক্ষণ্যমাহ] পরলোক-যিযাসবঃ ( স্বর্গাদিকামাঃ ) কর্ম্মাণি (স্বর্গাদিসাধনযাগাদিকর্ম্মাণি) অনুতিষ্ঠন্তু ( কুর্ব্বন্তু ) । সর্ব্বলোকাত্মকঃ ( সর্ব্বাত্মকব্রহ্মস্বরূপ-প্রাপ্ত্যা স্বর্গাদিসর্ব্বাত্মকঃ ) অহং কস্মাৎ ( কিমর্থং ) কিং ( স্বর্গাদিসাধনং কর্ম্ম ) অনুতিষ্ঠামি ( করোমি ) [ সর্ব্বাত্মকস্য মম ন সাধ্যং সাধনং বা কিঞ্চিদস্তীত্যর্থঃ ]। [ ননু স্বার্থ-প্রবৃত্ত্যভাবেঽপি পরার্থপ্রবৃত্তিঃ কিং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ ] যে ( পরার্থসাধকা জনাঃ ) অত্র ( অধ্যাপনাদৌ ) অধিকারিণঃ ( অধিকারবন্তঃ ) [ তে ] শাস্ত্রাণি ( স্বর্গমোক্ষাদিপ্রতিপাদকান্ আগমান্ ) ব্যাবক্ষতাং ( ব্যাখ্যান্তু ) বেদান্ ( ঋগাদীন্ বেদান্ ) অধ্যাপয়ন্তু ( পাঠয়ন্তু ) [ পরোপকারেচ্ছয়া কর্ম্ম অনুতিষ্ঠন্তু ] তু ( কিন্তু ) মম ( প্রাপ্তব্রহ্মভাবস্য আত্মনঃ ) অক্রিয়ত্বতঃ ( ক্রিয়ারাহিত্যাৎ ) অধিকারঃ ( পাঠনাদিক্রিয়াধিকারঃ ) ন ( নাস্তি ) [ দেহবুদ্ধ্যাদৌ আত্মধ্যানবন্তঃ এব ক্রিয়াধিকারিণঃ,

নিরুপাধিকস্য আত্মনঃ কর্ম্মাধিকারঃ নাস্তীত্যর্থঃ ]। [ ননু স্বদেহ-রক্ষার্থং ভিক্ষাহরণাদিকং পরলোকার্থং স্নানাদিকং চ ভবতা ক্রিয়মানং উপলভ্যতে, অতোঽক্রিয়ত্বমসিদ্ধম্ ইত্যাশঙ্ক্য তদপি দৃষ্ট্যা নৈবাস্তি, কিন্তু অন্যৈরেব কল্পিতম্ ইত্যাহ ] নিদ্রাভিক্ষে (স্বদেহরক্ষার্থং ভিক্ষাং স্বাপঞ্চ) স্নানশৌচে (পরলোকার্থং অবগাহনং মৃত্তিকাশৌচাদিকঞ্চ) ন ইচ্ছামি (ন অভিলষামি) করোমি চ (সম্পাদয়ামি চ) [ এতৎ সর্ব্বং দেহাদ্যবচ্ছিন্নস্যৈব তু নিষ্ক্রিয়স্য মমেত্যর্থঃ ] দ্রষ্টারঃ (মদ্‌ভিন্নাঃ দেহাদ্যধ্যাসবন্তঃ দ্রষ্টারঃ) চেৎ (যদি) কল্পয়ন্তি (আত্মনি ভিক্ষাস্নানাদিকং কল্পয়ন্তি) [ ততঃ ] অন্যকল্পনাৎ (অধ্যাসবদ্ভিঃ কল্পিতত্বাৎ) মে (মম, নিরুপাধিকস্য আত্মনঃ) কিং স্যাৎ (নৈব কিঞ্চিদপি ভবতীত্যর্থঃ ] [ আত্মনি অধ্যস্তে দেহাদৌ এব নিদ্রাভিক্ষাস্নান-শৌচাদিক্রিয়াঃ বর্ত্তন্তে নিরুপাধিকে আত্মনি কিমপি নাস্তীত্যর্থঃ, অজ্ঞাস্তু তাদৃশদেহাদিক্রিয়া এব আত্মনি কল্পয়ন্তি, মম তু আত্ম-স্বরূপদর্শিনঃ তথা কল্পনা নাস্তীতি ভাবঃ ]। অন্যকল্পনয়াপি স্বানুভবোঽর্থক্রিয়া বাস্তীত্যাশঙ্ক্য তদভাবে দৃষ্টান্তমাহ, গুঞ্জাপুঞ্জাদি (রক্তবর্ণকুচাদিকং) অন্যারোপিতবহ্নিনা (শীতার্ত্তৈঃ বানরৈঃ কল্পিতবহ্নিনা) ন দহ্যেত (দগ্ধং ভবেৎ) এবং (ঈদৃশং) অন্যারোপিতধর্ম্মান্ (স্বভিন্নৈঃ জনৈঃ, বুদ্ধ্যাদিভির্বা কল্পিতান্ ভিক্ষাকর্ত্তৃত্বাদীন্) এবম্ অহং ভজে (গৃহ্ণামি তদ্বান্ ভবামীত্যর্থঃ)।

**অনুবাদ।** অবিদ্যাবশতঃ পুত্রাদি কামনা-হেতু দুঃখী অজ্ঞগণ সংসার প্রাপ্ত হউন, পরম আনন্দপূর্ণ আমি, কোন্ বিষয়ের কামনাহেতু সংসার প্রাপ্ত হইব ? স্বর্গাদিপরলোককামী স্বর্গাদিলাভের জন্য তাহার সাধক যাগাদি কর্ম্মের অনুষ্ঠান করুক। সর্ব্বলোকাত্মক আমি, কোন্ বিষয়ের কামনাপ্রযুক্ত কি কার্য্যের অনুষ্ঠান করিব ? আমার কামনার বিষয় বা সাধন আমা হইতে ব্যতিরিক্ত কিছুই নাই। যাঁহারা আত্মাতে অনাত্মদেহবুদ্ধ্যাদির অধ্যাসবিশিষ্ট, তাঁহারা কর্ম্মে অধিকারবশতঃ পরোপকারার্থ শাস্ত্রব্যাখ্যা বা বেদের অধ্যাপনাপ্রভৃতি কার্য্য করুন ; কিন্তু নিরুপাধিক আত্মস্বরূপ আমার কোনও ক্রিয়া না থাকায় কার্য্যে অধিকার নাই, সুতরাং আমার অধ্যাপনাদি ক্রিয়াও নাই। আমার দেহরক্ষার নিমিত্ত নিদ্রা, ভিক্ষা বা স্নান ও শৌচাদি ক্রিয়া নাই, ইহা বুদ্ধ্যাদির অধ্যাসবশতই অন্যকল্পিত, অধ্যাস-হীন আত্মস্বরূপ আমি, নিদ্রা ভিক্ষা, স্নান ও শৌচাদি

কার্য্য করিতে ইচ্ছা করি না, করিও না। অন্যে ইহা কল্পনা করে ইহাতে আমার কি? শীতার্ত্ত বানরগণ গুঞ্জাসমূহে বহ্নির কল্পনা করিয়া থাকে, ঐ আরোপিত বহ্নিদ্বারা তাহারা দগ্ধ হয় না, এইরূপ আমিও অন্যকল্পিত ধর্ম্মের ভাগী হই না।

১৬। শৃণ্বন্ত্বজ্ঞাততত্ত্বাস্তে জানন্ কস্মাচ্ছৃণোম্যহম্।
মন্যন্তাং সংশয়াপন্না ন মন্যেঽহমসংশয়ঃ॥
১৭। বিপর্যস্তো নিদিধ্যাসে কিং ধ্যানমবিপর্যয়ে।
দেহাত্মত্ববিপর্যাসং ন কদাচিদ্ভজাম্যহম্॥
১৮। অহং মনুষ্য ইত্যাদিব্যবহারো বিনাপ্যমুম্।
বিপর্যাসং চিরাভ্যস্তবাসনাতোঽপকল্পতে॥
১৯। আরব্ধকর্ম্মণি ক্ষীণে ব্যবহারো নিবর্ত্ততে।
কর্ম্মক্ষয়ে ত্বসৌ নৈব শাম্যেদ্ধ্যানসহস্রতঃ॥
২০। বিরলত্বং ব্যবহৃতেরিষ্টং চেদ্ধ্যানমস্ত তে।
বাধিকর্ম্মব্যবহৃতিং পশ্যন্ ধ্যায়াম্যহং কুতঃ॥

ব্যাখ্যা। [ননু ফলান্তরেচ্ছাভাবে কর্ম্মানুষ্ঠানং মাভূৎ তত্ত্বসাক্ষাৎকারায় শ্রবণাদিকং কর্ত্তব্যমেব ইত্যাশঙ্ক্য অজ্ঞানাদ্য-

ভাবাৎ শ্রবণাদিকর্ত্তৃত্বমপি ময়ি নাস্তীত্যাহ ] তে অজ্ঞাততত্ত্বাঃ ( যে আত্মৈকত্বস্বরূপং ন জ্ঞাতবন্তঃ তে জনাঃ ) শৃণ্বন্তু ( আত্ম-স্বরূপাবধারকশাস্ত্রাচার্য্যবচনাদিকং শ্রুত্বা তস্য অদ্বৈতে ব্রহ্মণি তাৎপর্য্যম্ অবধারয়ন্তু ) অহং, জানন্ ( ব্রহ্মাত্মৈকালক্ষণং তত্ত্বং অববুধ্যমানঃ ) কস্মাৎ ( কিং কারণং ) শৃণোমি ( শাস্ত্রাণ্যাকর্ণ্য অদ্বৈততত্ত্বং অবধারয়ামি ) [ অজ্ঞস্যৈব তত্ত্বাবধারণার্থং শ্রবণং কর্ত্তব্যং মম তু তত্ত্বজ্ঞানস্য জাতত্বাৎ নাস্তি শ্রবণপ্রয়োজনম্ ] সংশয়াপন্নাঃ ( ইদং তত্ত্বম্ অন্যথা বা ইত্যাদিরূপসংশয়বন্তঃ জনাঃ ) মন্যন্তাং ( অনুমানাদি প্রমাণাশ্রয়েণ আত্মস্বরূপম্ অব-ধারয়ন্তু ) অসংশয়ঃ ( তাদৃশসংশয়শূন্যঃ ) অহং, কথং ( কেন হেতুনা ) মন্যে ( অনুমানাদ্যাশ্রয়েণ আত্মস্বরূপাবধারণার্থং মননং কুর্য্যাম্) । [মা ভূতাং শ্রবণ মননে চ বিপর্য্যয়নিরাসার্থং নিদিধ্যাসনং কর্ত্তব্যমিত্যাশঙ্ক্য দেহাদৌ আত্মবুদ্ধিলক্ষণস্য বিপর্য্যয়স্যাভাবাৎ তদপি নানুষ্ঠেয়ম্ ইত্যাহ] বিপর্য্যস্তঃ ( আত্মনি অনাত্মাধ্যাসরূপ-মিথ্যাজ্ঞানবান্ ) নিদিধ্যাসেৎ ( নির্বিকল্প-সমাধ্যাদীন্ আশ্রিত্য সন্ততৈলধারাবৎ একাগ্রয়া বুদ্ধ্যা ব্রহ্ম-ত্মৈক্যং চিন্তয়েৎ ) [ মম ] অবিপর্য্যয়ে ( মিথ্যাজ্ঞানাভাবে ) কিং ধ্যানং ( কথং নিদিধ্যাসনম্ ) [ সম্ভবেদিত্যর্থঃ ] [ যতঃ ] দেহাত্মত্ববিপর্য্যাসং ( দেহাদৌ আত্মত্ববুদ্ধিরূপং মিথ্যাজ্ঞানং ) অহং ন ভজামি ( ন গৃহ্লামি ) [ মম মিথ্যাজ্ঞানং নাস্তীত্যর্থঃ ] । [ ননু বিপর্য্যয়াভাবাদ্ অহং মনুষ্য ইতি ব্যবহারঃ

কথং ঘটতে ইত্যাশঙ্ক্য বাসনাবশাদ্ ভবতীত্যাহ ] অমুঃ বিপর্য্যাসঃ ( দেহাত্মত্বাদিমিথ্যাজ্ঞানং ) বিনা অপি অহং মনুষ্য-ইত্যাদিব্যবহারঃ ( আত্মনি মনুষ্যত্বাদিব্যবহারঃ ) চিরাভ্যস্ত-বাসনাতঃ ( পূর্ব্বপূর্ব্বজন্মাভ্যস্ত মিথ্যাজ্ঞানজন্যসংস্কারবশতঃ ) অবকল্পতে ( ঘটতে )। [ জ্ঞানেন মিথ্যাজ্ঞানস্য নাশেঽপি প্রারব্ধপ্রতিবন্ধাৎ মিথ্যাজ্ঞানজন্যসংস্কারসত্ত্বাদ্ ব্যবহারঃ ভবতীত্যর্থঃ ]। তর্হি অস্য ব্যবহারস্য নিবৃত্ত্যর্থং ধ্যানং সম্পাদ্যম্ ইত্যাশঙ্ক্য প্রারব্ধক্ষয়মন্তরেণ অস্য নিবৃত্তির্নাস্তীত্যাহ ] প্রারব্ধ-কর্ম্মণি ( যেন কর্ম্মণা বর্ত্তমানদেহাদিকম্ আরব্ধং তস্মিন্ কর্ম্মণি ) ক্ষীণে ( যোগেন ক্ষয়ং প্রাপ্তে ) ব্যবহারঃ (অহং মনু্ষ্য ইত্যাদিব্যবহারঃ ) নিবর্ত্ততে ( নাশং প্রাপ্নোতি ) কর্ম্মাক্ষয়ে ( প্রারব্ধকর্ম্মণাং নাশাভাবে ) ধ্যানসহস্রশঃ ( অসংখ্যধ্যানে-নাপি ) অসৌ ( ব্যবহারঃ ) নৈব শাম্যেৎ ( ন নশ্যেৎ )। [ ননু প্রারব্ধকর্ম্মনিমিত্তকস্যাপি ব্যবহারস্য বিরলত্বায় ধ্যানং কর্ত্তব্যম্ এব ইত্যাশঙ্ক্য ব্যবহারস্য অবধিকত্বদর্শনাৎ তন্নিবৃত্তয়ে ন ধ্যানমনুষ্ঠেয়ম্ ইত্যাহ ] ব্যবহৃতেঃ ( অহং মনুষ্য ইত্যাদি ব্যবহারস্য ) বিরলত্বম্ ( অল্পত্বম্ ) ইষ্টং চেৎ ( অভীষ্টং ভবেৎ যদি ) [ তদা ] তে ( তব ব্যবহারবিরলত্বকামস্য ) ধ্যানম্ ( নিদিধ্যাসনম্ ) অস্তু ( ভবতু ) অহং, ব্যবহৃতিং ( অহং মনুষ্য-ইত্যাদিব্যবহারম্ ) অবাধিকাং (আত্মস্বরূপজ্ঞানস্য বাধাজনিকাং পশ্যন্ ( জানন্ ) কুতঃ ( কস্মাৎ কারণাৎ ) ধ্যায়ামি ( নিদি-

ধ্যাসামি )। [ বাধিতমিথ্যাজ্ঞানজন্যসংস্কারবশতঃ যো ব্যবহারঃ জায়তে স তু নাত্মস্বরূপ জ্ঞানস্য বাধকঃ, ততঃ তস্য বিরলত্বায় ধ্যানস্য প্রয়োজনং নাস্তীত্যর্থঃ ]।

**অনুবাদ**। যাহারা ব্রহ্মাত্মৈকত্বস্বরূপ অবগত নহে, তাহারা শাস্ত্র ও গুরুবাক্যের অদ্বৈত ব্রহ্মে তাৎপর্য্যের অবধারণরূপ শ্রবণ করুক, আমি আত্মতত্ত্ব অবগত আছি, সুতরাং আমি তাদৃশ শ্রবণ করিব কেন? যাহাদের আত্মতত্ত্ববিষয়ে সন্দেহ আছে, তাহারা অনুমানাদি প্রমাণদ্বারা তাহার স্বরূপ অবধারণের জন্য মনন করুক। আমার আত্মস্বরূপের প্রত্যক্ষ উপলব্ধিবশতঃ সংশয় নাই, অতএব আমি মনন করিব কেন? যাহাদের দেহাদিতে আত্মজ্ঞানরূপ মিথ্যাজ্ঞান আছে, তাহারা নিদিধ্যাসন অর্থাৎ নির্ব্বিকল্পকাদি যোগরূপ ধারাবাহিক ধ্যান করুক, আমার মিথ্যাজ্ঞান নাই, আমি ধ্যান করিব কেন? যেহেতু আমি কদাপি দেহাদিতে আত্মতত্ত্বজ্ঞানরূপ মিথ্যাজ্ঞানের অধীন হই না। "আমি মানুষ" ইত্যাদি ব্যবহার আমার আছে বলিয়াও আমার

অজ্ঞান আছে বলিতে পারিবে না, কারণ এইরূপ ব্যবহার মিথ্যাজ্ঞানব্যতিরেকেও বহুজন্মাভ্যস্ত মিথ্যাজ্ঞানজন্যসংস্কারবশতঃ হইয়া থাকে। প্রারব্ধ কর্ম্মের ক্ষয় হইলে এই ব্যবহারের ক্ষয় হইয়া থাকে।: প্রারব্ধ কর্ম্মের অর্থাৎ যে কর্ম্মবশতঃ বর্ত্তমান দেহের উৎপত্তি হইয়াছে, সেই কর্ম্মের ভোগদ্বারা নাশ না হইলে সহস্র সহস্র ধ্যানদ্বারাও এই ব্যবহারের নাশ হয় না। যাহারা নির্ব্বিকল্পক সমাধিপ্রভৃতি দ্বারা এই ব্যবহারের বিরলতা সম্পাদন করিতে ইচ্ছা করে, তাহাদের ধ্যান হউক। এই ব্যবহার আত্মজ্ঞানের বাধক নহে, কারণ মিথ্যাজ্ঞান যথার্থ জ্ঞানদ্বারা বাধিত হওয়ায় তজ্জন্য সংস্কার আর কার্য্য করিতে সমর্থ নহে, ইহা আমি জানি, সুতরাং আমি ধ্যান করিব কেন?

২১। বিক্ষেপো নাস্তি যস্মান্মে ন সমাধিস্ততো মম।
বিক্ষেপো বা সমাধির্বা মনসঃ স্যাদ্বিকারিণঃ।
নিত্যানুভবরূপস্য কো মেঽত্রানুভবঃ পৃথক্॥

২২। কৃতং কৃত্যং প্রাপণীয়ং প্রাপ্তমিত্যেব নিশ্চয়ঃ।
ব্যবহারো লৌকিকো বা শাস্ত্রীয়ো বান্যথাপি বা॥
মমাকর্ত্তুরলেপস্য যথারব্ধং প্রবর্ত্ততাম॥

২৩। অথবা কৃতকৃত্যোঽপি লোকানুগ্রহকাম্যয়া।
শাস্ত্রীয়েণৈব মার্গেণ বর্ত্তেঽহং মম কা ক্ষতিঃ॥

২৪। দেবার্চনস্নানশৌচভিক্ষাদৌ বর্ত্ততাং বপুঃ।
তারং জপতু বাক্ তদ্বৎ পঠত্বাম্নায়মস্তকম্॥

২৫। বিষ্ণুং ধ্যায়তু ধীর্যদ্বা ব্রহ্মানন্দে বিলীয়তাম্।
সাক্ষ্যহং কিঞ্চিদপ্যত্র ন কুর্ব্বে নাপি কারয়ে॥

ব্যাখ্যা। [ধ্যানস্যাকর্ত্তব্যত্বেঽপি বিক্ষেপ পরিহারায় সমাধিঃ কর্ত্তব্যঃ ইত্যাশঙ্ক্য বিক্ষেপ-সমাধ্যো র্মনোধর্ম্মত্বাৎ ন বিক্ষেপনিবারকেঽপি সমাধৌ মমাধিকারঃ ইত্যাহ] যস্মাৎ (যৎ কারণং) বিক্ষেপঃ (চিত্তস্য নানাবিষয়প্রবণতা) মে (মম, আত্মনঃ) নাস্তি (ন ভবতি) ততঃ (তস্মাৎ কারণাৎ, অবিকারিণঃ আত্মনঃ বিক্ষেপাভাবাৎ) মম (আত্মনঃ) ন সমাধিঃ (বহির্বিষয়চিত্তবৃত্তিনিরোধঃ) ন (নাস্তি) [যত্র খলু বিক্ষেপঃ বর্ত্ততে তত্রৈব তন্নিরাকরণায় সমাধেঃ প্রয়োজনম্ আত্মনি তু বিক্ষেপোনাস্তি অতঃ তত্র সমাধিরপি ন বর্ত্ততে] [কুত্র বিক্ষেপঃ সমাধির্বা ইত্যাহ] বিক্ষেপো বা সমাধির্বা

বিকারিণঃ ( বিকারস্বভাবস্য ) মনসঃ ( চিত্তস্য ) স্যাৎ ( ভবেৎ ) [নতু কূটস্থস্যাবিকারিণ আত্মনঃ]। [নমু তথাপি সমাধিফলম্ অনুভবঃ সম্পাদনীয়ঃ ইত্যাশঙ্ক্য তস্য অনুভবস্য মমাত্মনঃ স্বরূপত্বাৎ নিত্যসিদ্ধত্বেন নাসৌ সম্পাদ্যঃ ইত্যাহ,—] নিত্যানুভবরূপস্য ( নিত্যজ্ঞানাত্মকস্য ) মে ( মম আত্মন ইত্যর্থঃ ) পৃথক্ ( ব্যাতিরিক্তঃ ) অনুভবঃ ( জ্ঞানং ) কঃ ( কোঽপি নাস্তীত্যর্থঃ ) [আত্মনঃ পৃথগ্‌ভূতস্য অনুভবস্য সত্ত্বং স্যাৎ চেৎ স সমাধিনা সম্পাদ্যঃ ভবেৎ. অনুভবস্য আত্মরূপতয়া সিদ্ধত্বেন নাসৌ সমাধিনা সম্পাদ্যঃ অতো নাস্তি মে সমাধিপ্রয়োজনম্ ] [ উপপাদিতং কৃতকৃত্যত্বম্ উপসংহরতি ] কৃত্যং ( করণীয়ং ) কৃতং ( সম্পাদিতম্ ) [ যৎ জ্ঞানাৎ পূর্ব্বং করণীয়মাসীৎ তদিদানীং সম্পন্নমিত্যর্থঃ ] প্রাপণীয়ম্ (যৎপূর্ব্বং প্রাপ্তব্যং আসীৎ ) [ তৎ ] প্রাপ্তম্ ( সিদ্ধম্ ) ইত্যেব ( এবংরূপঃ ) নিশ্চয়ঃ ( স্থিরজ্ঞানং ) [ ভবতীত্যর্থঃ ] [ নিত্যশঃ ইতি পাঠে সর্ব্বদা ইত্যর্থঃ ]। [ এবং সর্ব্বথা আত্মনঃ কর্ত্তৃত্বানঙ্গীকারে ব্যবহারলোপপ্রসঙ্গ ইত্যাশঙ্ক্য প্রারব্ধকর্ম্মবশাৎ ব্যবহারঃ ভবতীত্যাহ ] লৌকিকঃ ব্যবহারঃ ( লোকসিদ্ধভিক্ষাহারাদিঃ ), শাস্ত্রীয়ঃ ( জপধ্যানাদিঃ ), অন্যথা ( প্রতিসিদ্ধঃ হিংসাদিঃ ব্যবহারঃ ) অকর্ত্তুঃ ( কর্ত্তৃত্বরহিতস্য ) অলেপস্য ( অসঙ্গস্য ) যথারব্ধং ( প্রারব্ধকর্ম্মানুযায়ি ) প্রবর্ত্ততাম্ ( ভবতু )। [ প্রারব্ধকর্ম্মপ্রতিবন্ধাৎ মিথ্যাজ্ঞান

সংস্কারানুবৃত্ত্যা ব্যবহারো ভবতীতি ভাবঃ ] । [ এবং বস্তুতঃ আত্মনঃ কর্ত্তৃত্বাভাবম্ উক্ত্বা লোকানুগ্রহার্থম্ আহার্য্যকর্ত্তৃত্বমাহ ] অথবা ( পক্ষান্তরে ) [ আত্মনঃ আরোপিতকর্ত্তৃত্বং স্বীকৃত্যাপি এবম্ উচ্যতে ইত্যর্থঃ ] কৃতকৃত্যোঽপি ( আত্মৈকাবিজ্ঞানাৎ প্রাপ্তপ্রাপ্তব্যাদিরপি ) লোকানুগ্রহকাম্যয়া ( প্রাণিনাং উপকারেচ্ছয়া ) শাস্ত্রীয়েণ ( শাস্ত্রপ্রোক্তেন ) মার্গেন ( পথা ) অহং, বর্ত্তে ( কর্ম্মাদিকম্ অনুতিষ্ঠামি) ।[তেন] [ নির্লেপস্য ] মম ( আত্মনঃ ) কা ক্ষতিঃ ( কা হানিঃ ) [ আহার্য্য-কর্ত্তৃত্বারোপাৎ বাস্তবতৎসম্পর্কাভাবেন কাপি ক্ষতির্নাস্তীত্যর্থঃ ] [ শাস্ত্রীয়মার্গে প্রবর্ত্তনাঙ্গীকারে তদভিমানপ্রযুক্তঃ বিকারস্তু আত্মনঃ স্যাদেব ইত্যাশঙ্ক্যাহ ] দেবার্চ্চনস্নানশৌচভিক্ষাদৌ ( দেবার্চ্চনাদিব্যবহারে ) বপুঃ ( শরীরং, আত্ম তাদাত্ম্যাপন্নং ) বর্ত্ততাম্ ( তিষ্ঠতু ), বাক্ ( বাগিন্দ্রিয়ং ) তারং ( প্রণবং ) জপতু, তদ্বৎ ( তথা ) আম্নায়-মস্তকং ( বেদান্তশাস্ত্রং ) পঠতু ( অধীতাম্ ), ধীঃ ( বুদ্ধিঃ ) বিষ্ণুং ( নারায়ণং ) ধ্যায়তু ( চিন্তয়তু ) যদ্বা ( অথবা । ব্রহ্মানন্দে ( ব্রহ্মরূপসুখে ) বিলীয়তাম্ ( লীনা ভবতু ) ( তথা সত্যপি ) অহং ( আত্মা ) সাক্ষী ( ঔদাসীন্যেন দ্রষ্টা ) [ ন তু বিকারী ] অত্র ( দেবার্চ্চনাদৌ ব্যাপারে ) কিঞ্চিদপি ( কিমপি ) ন কুর্ব্বে ( ন করোমি ), নাপি ( নৈব ) কারয়ে ( প্রযোজকো ভবামি ) [ দেহেন্দ্রিয়বুদ্ধীনাং কর্ত্তৃত্বেঽপি মম ন কর্ত্তৃত্বমিত্যর্থঃ ] ।

**অনুবাদ।** নির্ব্বিকার আত্মার যেহেতু বিক্ষেপ নাই, এইজন্য বিক্ষেপনিবারণের নিমিত্ত সমাধিরও আবশ্যকতা নাই; বিক্ষেপ ও সমাধি উভয়ই বিকার-স্বভাব বুদ্ধির ধর্ম্ম, নির্ব্বিকার আত্মার নহে। আত্মজ্ঞানসম্পাদনের নিমিত্তও সমাধির প্রয়োজন নাই, যেহেতু আত্মা নিত্যজ্ঞানস্বরূপ এই আত্মা ব্যতিরেকে জ্ঞানের পৃথক্ সত্তাই নাই, যাহার জন্য সমাধির আবশ্যকতা হইবে। আমার আত্মজ্ঞান লাভের পূর্ব্বে যাহা কর্ত্তব্য ছিল, এখন তাহা সম্পাদিত হইয়াছে। যাহা প্রাপনীয় ছিল, তাহা প্রাপ্ত হইয়াছে, আর কর্ত্তব্য বা প্রাপ্তব্য কিছুই নাই। আমার যে লৌকিক ভিক্ষা-ভোজনাদি, শাস্ত্রীয় জপধ্যানাদি ও অন্যপ্রকার নিষিদ্ধ হিংসাচরণাদি ব্যবহার, তাহা প্রারব্ধ অনুসারে মিথ্যাজ্ঞানজন্য সংস্কারবশতঃ প্রবৃত্ত হউক, আত্মাতে তজ্জন্য কর্ত্তৃত্ব বা সাঙ্গ হইবে না। অথবা আমি কৃতকৃত্য হইলেও প্রাণিগণের প্রতি অনুগ্রহ-কামনাবশতঃ শাস্ত্রীয় বিধি-অনুসারে কর্ম্মে প্রবৃত্ত হইয়া থাকি, ইহাতে আমার

অর্থাৎ নিরুপাধি আত্মস্বরূপের কোনও হানি নাই; আমার শরীর দেবতারাধনা, স্নান, শৌচ ও ভিক্ষাদি ব্যাপারে প্রবৃত্ত হউক, বাগিন্দ্রিয়তার অর্থাৎ প্রণব জপ করুক এবং বেদান্তশাস্ত্র পাঠ করুক, বুদ্ধি বিষ্ণুর ধ্যান করুক, অথবা ব্রহ্মানন্দে বিলীন হউক, উদাসীন ভাবে দ্রষ্টা আমি (আত্মা) এই সকল ব্যাপারে কিছুই করি না অথবা করাই না। আমি সর্ব্বদা নির্লেপভাবেই অবস্থান করিয়া থাকি।

২৬। কৃতকৃত্যতয়া তৃপ্তঃ প্রাপ্তপ্রাপ্যতয়া পুনঃ।
তৃপ্যন্নেবং স্বমনসা মন্যতেঽসৌ নিরন্তরম্॥

২৭। ধন্যোঽহং ধন্যোঽহং নিত্যং স্বাত্মানমঞ্জসা বেদ্মি-
ধন্যোঽহং ধন্যোঽহং ব্রহ্মানন্দো বিভাতি মে স্পষ্টম্॥

২৮। ধন্যোঽহং ধন্যোঽহং দুঃখং সাংসারিকং ন বীক্ষেঽদ্য।
ধন্যোঽহং ধন্যোঽহং স্বস্যাজ্ঞানং পলায়িতং ক্বাপি॥

২৯। ধন্যোঽহং ধন্যোঽহং কর্ত্তব্যং মে ন বিদ্যতে কিঞ্চিৎ।
ধন্যোঽহং ধন্যোঽহং প্রাপ্তব্যং সর্ব্বমত্র সম্পন্নম্॥
৩০। ধন্যোঽহং ধন্যোঽহং তৃপ্তের্মে কোপমা ভবেল্লোকে।
ধন্যোঽহং ধন্যোঽহং ধন্যো ধন্যঃ পুনঃপুনর্ধন্যঃ॥
৩১। অহো পুণ্যমহো পুণ্যং ফলিতং ফলিতং দৃঢ়ম্।
অস্য পুণ্যস্য সম্পত্তেরহো বয়মহো বয়ম্॥
৩২। অহো জ্ঞানমহো জ্ঞানমহো সুখমহো সুখম্।
অহো শাস্ত্রমহো শাস্ত্রমহো গুরুরহো গুরুঃ॥
ইতি য ইদমধীতে সোঽপি কৃতকৃত্যো ভবতি।

সুরাপানাৎ পূতো ভবতি। স্বর্ণস্তেয়াৎ পূতো ভবতি। ব্রহ্মহত্যাৎ পূতো ভবতি। কৃত্যাকৃত্যাৎ পূতো ভবতি। এবং বিদিত্বা স্বেচ্ছাচারপরো ভূয়াদোঁসত্যমিত্যুপনিষৎ॥

ওঁ সহ নাববত্বিতি শান্তিঃ॥

ইত্যবধূতোপনিষৎ সমাপ্তা॥

ব্যাখ্যা। অসৌ (বিদ্বান্) কৃতকৃত্যতয়া (পূর্ব্বোক্তপ্রকারেণ সম্পাদিতসকলকর্ত্তব্যতয়া) তৃপ্তঃ (পরমানন্দং প্রাপ্তঃ) পুনঃ (বক্ষ্যমাণপ্রকারেণ) প্রাপ্তপ্রাপ্যতয়া (লব্ধলব্ধব্যত্বেন) তৃপ্যন্ (আনন্দম্ অনুভবন্) স্বমনসা (স্বাত্মচেতসা) নিরন্তরং (সর্ব্বদা) এবং (বক্ষ্যমাণরূপং) মন্যতে (ভাবয়তি)। [কিং মন্যতে ইত্যাহ] অহং, ধন্যঃ (কৃতকৃতার্থঃ) [আদরার্থা বীপ্সা]। নিত্যং (সততং) স্বাত্মানং (স্বস্য নিজরূপম্ দেশাদ্যনবচ্ছিন্নং প্রত্যগাত্মানং) অঞ্জসা (সাক্ষাৎ) [যতঃ] বেদ্মি (জানামি). [অতঃ ধন্যঃ ইত্যর্থঃ]। [এবম্ আত্মজ্ঞান-লাভনিমিত্তাং তুষ্টিমভিধায় তৎফললাভনিমিত্তাং তাং দর্শয়তি] ব্রহ্মানন্দঃ (ব্রহ্মভূতানন্দঃ) মে (মম) স্পষ্টং (স্ফুটং) বিভাতি (প্রকাশতে)। [এবম্ ইষ্টপ্রাপ্তৌ তুষ্টিমভিধায় অনিষ্টনিবৃত্ত্যাপি তুষ্টিমাহ,— ] অদ্য (ইদানীং) সাংসারিকং (সংসারজন্যং) দুঃখং (ক্লেশং) ন বীক্ষ্যে (নানুভবামি) [অতঃ কৃতার্থঃ ইত্যর্থঃ]। [দুঃখাপ্রাপ্তৌ কারণমাহ] স্বস্য (আত্মনো মে) অজ্ঞানং (সবাসনমিথ্যাজ্ঞানং) ক্বাপি (কুত্রাপি) পলায়িতং (নষ্টম্) [যতঃ মম অজ্ঞানং বিনষ্টম্ অতো মে সংসারদুঃখং নাস্তীত্যর্থঃ]। [অজ্ঞাননিবৃত্তিফলং কৃতকৃত্যত্বং প্রাপ্তপ্রাপ্তব্যত্বঞ্চ দর্শয়তি— ] মে (মম) কর্ত্তব্যং (সাধনীয়ং) কিঞ্চিৎ (কিমপি) ন বিদ্যতে (নাস্তি) প্রাপ্তব্যং (লভ্যম্) অত্র (অস্মিন্ আত্মনি) সম্পন্নং (সম্প্রাপ্তম্)।

। ইদানীং কৃতকৃত্যত্বমিত্যাদিনা জাতায়াঃ তৃপ্তেঃ নিরতিশয়ত্ব-মাহ ] মে ( মম ) তৃপ্তেঃ ( সন্তোষস্য ) লোকে ( সংসারে ) কা ( কীদৃশী ) উপমা ( তুলনা ) ভবেৎ (স্যাৎ) [ নৈবেত্যর্থঃ] । [ ব্রহ্মানন্দজস্যসুখস্য অলৌকিকত্বাৎ লৌকে তস্য তুলনা নাস্তীত্যর্থঃ ] [ ইতঃ পরং বক্তব্যাদর্শনাৎ তুষ্টিবের স্ফুরতীতি দর্শয়তি ] । [ অস্য সর্ব্বস্য কারণ-ভূতপুণ্যপুঞ্জপরিপাক-মনুস্মৃত্য তুষ্যতি ] অহো ( বিস্ময়জনকং ) পুণ্যং ( প্রাক্তনং শুভংকর্ম্ম ) [ যেন খলু পুণ্যেন পূর্ব্বমনুষ্ঠিতেন চিত্তশুদ্ধ্যা জ্ঞানম্ উৎপাদিতং তৎপুণ্যম্ অপি ধন্যমিত্যর্থঃ ] [ এতাদৃশপুণ্য-সম্পাদকমাত্মানম্ অনুস্মৃত্য তুষ্যতি ইত্যাহ ] অস্য পুণ্যস্য সম্পত্তেঃ (ঈদৃশপুণ্যকার্য্যকরণাৎ) অহো বয়ং ( বয়মপি আশ্চর্য্যংকার্য্যং কৃতবন্তঃ ) [ ইদানীং সম্যগ্ জ্ঞানসাধনং শাস্ত্রং তদুপদেষ্টারং গুরুং তৎফলম্ আনন্দং চানুস্মৃত্য তুষ্যতি ] অহোজ্ঞানং ( মম জ্ঞানমপি বিস্ময়করং ) অহো সুখং ( মদীয়-ব্রহ্মানন্দরূপসুখমপি বিস্ময়করং ), অহো শাস্ত্রং ( মদীয়-জ্ঞানজনকং শাস্ত্রং বিস্ময়করং ), অহো গুরুঃ ( মম জ্ঞানোপদেষ্টা আচার্য্যঃ অপি বিস্ময়করঃ ) । ইতি ( ইত্থম্ ) যঃ ( জনঃ ) ইদম্ ( এতৎ শাস্ত্রম্ ) অধীতে ( পঠতি ) সঃ অপি ( স জনঃ অপি ) কৃতকৃত্যঃ ( কৃতার্থঃ ) ভবতি ( জায়তে ) । সুরাপানাৎ ( সুরাপানজন্য-মহাপাতকাৎ) পূতো ভবতি ( পবিত্রঃ ভবতি ), স্বর্ণস্তেয়াৎ ( ব্রাহ্মণসুবর্ণহরণাদিরূপাৎ পাপাৎ ), ব্রহ্মহত্যাৎ

( ব্রহ্মবধপাপাৎ ), কৃত্যাকৃত্যাৎ ( করণীয়াকরণীয়কর্ম্মজন্য-পাপাৎ ) এবং বিদিত্বা ( জ্ঞাত্বা ) স্বেচ্ছাচারপরঃ ( স্বেচ্ছয় বিহরণপরায়ণঃ ) ভূয়াৎ ( ভবেৎ )। ইত্যুপনিষৎ রহস্য-বিদ্যা সমাপ্তা )।

**অনুবাদ।** উক্ত অবধূত তাঁহার জ্ঞানের পূর্ব্বে যাহা কর্ত্তব্য ও লব্ধব্য ছিল, সেই সকলের ব্রহ্ম-জ্ঞান দ্বারা কৃত ও লব্ধ হওয়ায় কৃতার্থ হইয়া পরম তৃপ্তি লাভ করেন এবং তৃপ্ত হইয়া নিজের মনে মনে পরম তৃপ্তি অনুভব করিয়া অনবরত এইরূপ মনে করিয়া থাকেন। আমি ধন্য—আমি ধন্য,যেহেতু আমি নিজের আত্মস্বরূপ সাক্ষাৎ অনুভব করিতেছি। আমি ধন্য—আমি ধন্য, যেহেতু আমার ব্রহ্মানন্দ পরিস্ফুটভাবে প্রকাশ পাইতেছে। আমি ধন্য—আমি ধন্য যেহেতু এখন আমি আর সংসার-দুঃখ অনুভব করিতেছি না। আমি ধন্য—আমি ধন্য যেহেতু আমার অজ্ঞান কোথায় পলায়ন করিয়াছে। আমি ধন্য—আমি ধন্য, যেহেতু আমার আর কর্ত্তব্য কিছুই নাই। আমি ধন্য—আমি ধন্য, যেহেতু আমার সকল প্রাপ্তব্য সম্পন্ন হইয়াছে।

